করেন নাই, ইহাকে সংহত ও সুনিবদ্ধ করিয়া পুষ্ট ও বর্দ্ধিত করিয়াছিলেন। এই সংগঠন কার্য্যে তাঁহার অসাধারণ আধ্যাত্মিক শক্তি ছিল। ইহা লক্ষ্য করিয়াই স্বামিজী বলিয়াছিলেন, "আমার চেয়ে রাখালের spirituality (আধ্যাত্মিকতা) বেশী।" এই পারমার্থিক শক্তি মহারাজের মধ্যে থাকাতেই স্বামিজী তাঁহার কার্য্যের পরিকল্পনা বাস্তবক্ষেত্রে পরিণত করিবার জন্য মহারাজের উপর আস্থা ও নির্ভর করিতেন। স্বামিজী এই ভাবেই প্রণোদিত হইয়া পূজ্যপাদ তুরীয়ানন্দকে বলিয়াছিলেন, "রাখাল হচ্চে spiritual giant আমার চেয়ে। রাখালের কথা আলাদা।"

ঠাকুরের লীলায় তাঁহার অন্তরঙ্গদের প্রত্যেকেরই একটী বিশেষ নির্দ্দিষ্ট স্থান আছে। স্বামিজী ইহা বুঝিয়া মহারাজ সম্বন্ধে তাঁহার গুরুভ্রাতাদের বলিতেন, "সে যতকাল বেঁচে থাকবে ততকাল প্রেসিডেণ্ট হয়েই থাকবে।" পূজ্যপাদ সারদানন্দ এই কথা অধিকতর স্পষ্ট ও বিশদভাবে লিখিয়া গিয়াছেন, "Indeed, if the Swami Vivekananda was loved and cherished by the Master as the instrument by which to proclaim to the world his great Mission in the realm of religion—the Swami Brahmananda was no less regarded by him as the person to fill in an important and very responsible place in the scheme of his religious organisation. অর্থাৎ প্রকৃতপক্ষে স্বামী বিবেকানন্দ যদি ধর্ম্মরাজ্যে তাঁহার গুরুদেবের মহতী বাণী জগতে ঘোষণার পরম যন্ত্রস্বরূপে তাঁহার বিশেষ আদর ও স্নেহের পাত্র হইয়া থাকেন,

স্বামী ব্রহ্মানন্দ ও তাঁহার পরিকল্পিত ধর্ম্ম-সঙ্ঘে অতি প্রয়োজনীয় ও দায়িত্বপূর্ণ স্থান পূরণের যোগ্য বলিয়া তাঁহার কম স্নেহভাজন ছিলেন না।" মহারাজের ভিতরে শ্রীরামকৃষ্ণের আধ্যাত্মিক শক্তি কেন্দ্রীভূত হইয়াছিল বলিয়াই তাঁহার গুরুভ্রাতারা ঠাকুরের এই মানসপুত্রকে তাঁহার উপযুক্ত প্রতিনিধি জ্ঞানে গভীর শ্রদ্ধা ও সম্মান করিতেন।

ঠাকুর মহারাজকে বলিতেন, "বর্ণচোরা আম।" তাঁহাকে বাহিরে দেখিলে মানুষ সহজে বুঝিতে পারিত না যে তিনি এতটা পারমার্থিক শক্তির আধার। তাঁহার সদানন্দ ভাব, হাস্যপরিহাস, অমায়িক ব্যবহার এবং সাধারণ মানুষের মত বাহ্যিক আচরণ দেখিয়া কে বুঝিবে যে ইনি নরোত্তম লোকপূজ্য মানুষ? কিন্তু যাহারা তাঁহার সংস্পর্শে আসিত, যাহারা সরল ব্যাকুল চিত্তে তাঁহার পুণ্যসঙ্গলাভে ব্যগ্র হইত, যাহারা অশান্তির দাবদাহে দগ্ধ হইয়া অধীরভাবে তাঁহার আশ্রয় লইত—তাহারা প্রাণে প্রাণে বুঝিত—ইঁহার দিব্য তড়িন্ময়ী শক্তি, অলৌকিক অনুপম মাধুর্য্য এবং অফুরন্ত শান্তশীতল স্নেহ। যাহারা তাহার বিন্দুমাত্র আস্বাদ পাইয়াছে তাহারা সে মিষ্টতা, সে মধুররস জীবনে কখন ভুলিতে পারিবে না।

দিন দিন কার্য্যক্ষেত্র যেমন প্রসারিত হইতে লাগিল, মহারাজ তেমনি সঙ্ঘকে অধ্যাত্ম শক্তিতে পরিপূর্ণ করিয়া ইহার সমুদায় কর্ম্মপ্রবাহকে পরমার্থের অভিমুখী করিলেন। এই পরমার্থ শক্তি যাহাতে সঙ্ঘমধ্যে সঞ্চিত থাকে এবং কোনরূপে তাহার অপব্যয় না হয় তজ্জন্য সকলের দৃষ্টি সেদিকে তিনি আকর্ষণ করিতেন।

অহর্নিশ যদিও তিনি ভাবতন্ময় হইয়া থাকিতেন, তবু জগতের কল্যাণের জন্য তিনি স্বামিজীর পরিকল্পনানুযায়ী কার্য্যগুলিকে সতত প্রাণবন্ত রাখিতে প্রয়াস পাইতেন। Work and Worship ( কর্ম্ম ও উপাসনা ) স্বামিজীর এই বাণীকে তিনি এমন একটী আধ্যাত্মিক প্রেরণায় রূপায়িত করিতেন যে কর্ম্মী, জ্ঞানী ও ভক্ত-সাধকের অন্তর এক দিব্যচেতনা ও অপূর্ব্ব শক্তিতে অনুপ্রাণিত হইত।

কলিকাতার মঠ ও মিশনের কার্য্যগুলিকে দৃঢ়ভাবে সংস্থাপিত করিয়া তিনি মঠের সাধু ব্রহ্মচারীদিগকে ঠাকুর ও স্বামিজীর কার্য্যে উৎসাহিত করিতে লাগিলেন। স্বামিজীর অভাবজনিত শোক ও বিষাদ অপসারিত করিয়া তাঁহাদিগকে অধ্যাত্মবলে বলীয়ান্ করিয়া তুলিলেন এবং প্রবল তেজে ও বিপুল উদ্যমে তাঁহাদের নির্দ্দিষ্ট গন্তব্য পথে সহায়তা করিতে লাগিলেন। তখন কলিকাতার কেন্দ্র ছাড়া মান্দ্রাজ ও মায়াবতী আশ্রম অনেকটা স্থায়ী ভাবে প্রতিষ্ঠিত হইয়াছিল। স্বামিজীর দেহত্যাগের অত্যল্পকাল পূর্ব্বে কাশীধামে অদ্বৈতাশ্রম স্থাপিত হয়। কনখলে ও কাশীধামে সেবাশ্রমের সূত্রপাত হইয়াছিল। মঠ ও মিশনের কার্য্যের প্রসারতা দেখিয়া মহারাজের সহায়তার জন্য স্বামিজীর আদেশে ইতঃপূর্ব্বে সারদানন্দ মার্কিণ হইতে কলিকাতায় ফিরিয়া আসিয়াছিলেন। স্বামী তুরীয়ানন্দ আমেরিকা হইতে প্রত্যাগত হইয়া রেঙ্গুনে পৌঁছিয়াই শুনিলেন যে স্বামিজী মহাসমাধিতে লীন হইয়াছেন।

এদিকে বাঙ্গলা দেশে শ্রীরামকৃষ্ণের প্রচার বেশ প্রবল ভাবেই

চলিতেছিল। গত ১৯০২ খৃষ্টাব্দে আগষ্ট মাসে এলবার্ট হলে স্বামিজীর স্মৃতিসভায় যুবকদের দ্বারা 'বিবেকানন্দ সমিতি' গঠিত হইল। লোক কল্যাণের জন্য স্বামিজী যে কার্য্য প্রণালীর আদর্শ বঙ্গের যুবকদিগের সম্মুখে স্থাপন করিয়াছিলেন তাহা বাঙ্গলার ছাত্রদের ও তরুণ সম্প্রদায়ের মধ্যে শ্রীরামকৃষ্ণ-সঙ্ঘের ত্যাগী সাধুদের সাহায্যে প্রচার করাই সমিতির উদ্দেশ্য। মহারাজ এই সমিতির যুবকদের সংকল্পিত কার্য্যে উৎসাহ এবং সৎপরামর্শ দান করিয়া তাহাদিগকে আধ্যাত্মিক জীবনলাভে সহায়তা করিতেন। মান্দ্রাজের বিভিন্ন অঞ্চলে, বোম্বাই এবং রেঙ্গুনে শ্রীরামকৃষ্ণোৎসব অনুষ্ঠিত হইতে লাগিল এবং তথাকার উদ্যোক্তারা শ্রীরামকৃষ্ণ ও স্বামিজীর বাণী শুনিবার উদ্দেশ্যে মঠের সাধুদিগকে আহ্বান করিলেন। কলিকাতার বিভিন্ন পল্লীতে শ্রীরামকৃষ্ণ কিম্বা বিবেকানন্দ নাম সংযোগে নানা সমিতি প্রতিষ্ঠিত হইতে লাগিল। তথাকার উদ্যোক্তা ও সদস্যেরা অনেকেই তাঁহার নিকট যাতায়াত করিত। তিনি তাহাদিগকে আধ্যাত্মিক ভাবের প্রেরণা দিতেন এবং এই সকল সভা সমিতি এবং কার্য্যপ্রণালী শুধু একটা হুজুগ বা বৃথা আন্দোলনে পর্য্যবসিত না হয় সেদিকে তাহাদের দৃষ্টি আকর্ষণ করিতেন। তাহাদিগকে সর্ব্বদা মঠে যাতায়াত করিয়া সাধুসঙ্গ ও সাধন ভজনের উপদেশ দিতে লাগিলেন। ঠাকুরের কোন কোন অন্তরঙ্গ গৃহস্থ ভক্তের গৃহে শ্রীরামকৃষ্ণোৎসব অনুষ্ঠিত হইত। মহারাজ সে সব উৎসবে উপস্থিত থাকিয়া এমন আধ্যাত্মিক ভাবতরঙ্গের আবেষ্টন সৃজন করিতেন যে অনেকেই তাঁহার প্রতি আকর্ষণ অনুভব করিত। দুইবৎসর পরে মহারাজ মঠ ও মিশনের সাধারণ কার্য্যভার সারদানন্দকে

এবং বেলুড় মঠের অধ্যক্ষের দায়িত্ব প্রেমানন্দকে অর্পণ করিয়া সর্ব্বপ্রথমে কাশীধামে যাত্রা করিলেন।

কাশীধামে পূজ্যপাদ শিবানন্দ "অদ্বৈতাশ্রমে"র কার্য্য পরিচালনা করিতেছিলেন। মহারাজ তথায় গিয়া দেখিলেন সেখানে কার্য্য করিবার লোকাভাব, অর্থাভাব এবং সময়ে সময়ে ভিক্ষারও অভাব। দিনের পর দিন এইরূপ ক্লেশে ও কঠোরতায় যাপন করিয়া ধৈর্য্য-সহকারে পূজ্যপাদ শিবানন্দ ঠাকুরের প্রচারকার্য্য চালাইতেছিলেন। কাশীর যুবকদের প্রতিষ্ঠিত 'সেবাশ্রমে'র প্রতি দৃষ্টি রাখিবার জন্য স্বামিজী মহারাজকে বলিয়াছিলেন—সে কথা তাঁহার স্মরণ পথে উদিত হইল। একটী কমিটি তখন উক্ত সেবাশ্রমের কার্য্য পরিচালনা করিতেছিল। মহারাজ তথায় উপস্থিত হইলে উক্ত কমিটির অধিকাংশ সদস্যের মতে রামকৃষ্ণ মিশনের হস্তে উহার পরিচালনার ভার অর্পিত হইল। সেবকেরা অনেকেই প্রায় স্বামিজীর প্রদর্শিত সেবাধর্ম্মের আদর্শে বা ভাবে অনুপ্রাণিত এবং কেহ কেহ তাঁহার কৃপাপ্রাপ্ত শিষ্য। মহারাজ তাঁহাদিগকে এই মহৎ কার্য্য পরিচালনে বিশেষভাবে উৎসাহিত করিলেন। তিনি বলিতেন যে, "স্বামিজীর কথা ও ঠাকুরের বাণী অভিন্ন। জগতে তিনি স্বামিজীর ভিতর দিয়াই প্রকাশ পাইয়াছেন এবং স্বামিজী যদি ঠাকুরকে সাধারণ মানুষের উপযোগী করিয়া লোকসমক্ষে না ধরিতেন তবে সাধারণ মানুষের মন দিয়া তাঁহাকে কেহ বুঝিতে পারিত না। শ্রীরামকৃষ্ণ এত বড় মহাশক্তির আধার ছিলেন।" এইরূপ উপদেশে এবং তাঁহার সতেজ আধ্যাত্মিক ভাবপূর্ণ বাক্যে তাঁহারা দ্বিগুণতর উৎসাহে শিবজ্ঞানে জীব সেবায় প্রবৃত্ত হইলেন। একমাসকাল তথায় থাকিয়া

তিনি অদ্বৈত-আশ্রম ও সেবাশ্রমকে স্থায়ী আকারে স্থাপিত করিলেন। পরে কলিকাতা ইটালী নিবাসী পরলোকগত উপেন্দ্রনাথ দেব মহাশয় ৺কাশীধামে রামকৃষ্ণ সেবাশ্রমের জন্য জমি খরিদ করিতে এককালীন চারি হাজার টাকা দান করিলেন। সেবকদের সেবাকার্য্য দেখিয়া অনেকেই মুগ্ধ হইল এবং ঈদৃশ মহদনুষ্ঠানে সহায়তা করিতে ক্রমশঃ তাহারা অগ্রসর হইতে লাগিল। এই সময়ে অদ্বৈতা-শ্রমের অভাবও মহারাজ কিয়ৎ পরিমাণে লাঘব করিয়াছিলেন এবং তাহার কার্য্যও দিন দিন বিস্তৃত হইয়া পড়িল। অনেক ধর্ম্ম-পিপাসু ভক্তেরা ইহার প্রতি আকৃষ্ট হওয়াতে সমুদায় অভাব ধীরে ধীরে দূরীভূত এবং সেবাশ্রমের জমির সঙ্গে অদ্বৈতাশ্রমের জমিও ক্রীত হইল।

কাশীধাম হইতে মহারাজ হরিদ্বারে কনখল সেবাশ্রমে গমন করিলেন। তথায় স্বামিজীর শিষ্য কল্যাণানন্দ আর্ত্ত ও পীড়িত সাধুদের জন্য এই আশ্রম প্রতিষ্ঠা করিয়াছিলেন। তখন তিনটী মাত্র চালাঘর ছিল—তন্মধ্যে সর্ব্বাপেক্ষা একটী ছোট অংশে মহারাজ অবস্থান করিতেন। সেই পবিত্র তপস্যাপূত তীর্থে হিমালয়ের ক্রোড়ে বসিয়া মহারাজ প্রায় দিনরাত ধ্যানে তন্ময় হইয়া থাকিতেন। ইহার প্রায় বর্ষাধিক পরে কোন সহৃদয় ধর্ম্মপরায়ণ ব্যক্তি মহারাজের নিকট কনখল সেবাশ্রমের জন্য দুই কিস্তিতে আঠার শত টাকা দিয়াছিলেন। ইহাতে উক্ত আশ্রমের কার্য্য সুন্দরভাবে চলিতে লাগিল এবং স্থায়ী আকারে গৃহনির্ম্মাণেরও সূত্রপাত হইল।

মহারাজ হরিদ্বার হইতে শ্রীবৃন্দাবনে যাত্রা করিলেন। এখানে স্বামী তুরীয়ানন্দ তপস্যা করিতেছিলেন। স্বামিজীর আকস্মিক

দেহত্যাগে তাঁহার অদর্শনজনিত দুঃখ তাঁহার হৃদয়ে বিশেষ ভাবেই আঘাত করিয়াছিল। মহারাজ শ্রীবৃন্দাবনে তাঁহার সহিত একসঙ্গে অবস্থান করিতে লাগিলেন। একদিন মঠের সাধুব্রহ্মচারীদিগের শিক্ষার ভার গ্রহণ করিতে মহারাজ তাঁহাকে অনুরোধ করিলেন। তুরীয়ানন্দ তাহাতে সম্মত হইলেন না।

শ্রীবৃন্দাবনে একটী ছোট বাড়ী ভাড়া করিয়া তাঁহারা কয়েকদিন বাস করিতে লাগিলেন। ইতঃপূর্ব্বে তুরীয়ানন্দের সঙ্গে ব্রহ্মচারী কৃষ্ণলাল ছিল। ঠাকুরের পরম ভক্ত শ্রীযুত নবগোপাল সপরিবারে সে সময়ে বৃন্দাবনে শ্রীযুত বলরামবাবুর কালাকুঞ্জে বাস করিতে-ছিলেন। তাঁহার পুত্র নীরোদ ( অম্বিকানন্দ ) প্রায়ই তাঁহাদের দর্শন করিতে আসিত। পূর্ব্ব হইতে পরিচয় থাকায় তুরীয়ানন্দের সহিত তাহার বেশী সঙ্গ হইত। মহারাজকে গম্ভীর প্রকৃতি দেখিয়া তাঁহার নিকট যাইতে তাহার তত সাহস হইত না, দরজার সম্মুখে প্রণাম করিয়াই চলিয়া যাইত। তুরীয়ানন্দ ইহা লক্ষ্য করিয়া তাহাকে বলিলেন, "কিরে, তুই ভিতরে গিয়ে মহারাজের পাদস্পর্শ করে প্রণাম কর। বাইরে থেকে ও রকম করে চলে আসিস কেন?" নীরোদ তুরীয়ানন্দের আদেশে ভয়ে ভয়ে মহারাজের ঘরে প্রবেশ করিয়া প্রণাম করিলে মহারাজ তাহাকে বলিলেন, "ভয় কি বাবা।" এই বলিয়া তিনি নীরোদের পিঠে ও মাথায় হাত বুলাইতে লাগিলেন। সেই স্পর্শে নীরোদের হৃদয় হইতে সকল ভয় চলিয়া গিয়া এক অদ্ভুত আনন্দ বোধ হইতে লাগিল। পরদিন হইতে নীরোদ মহারাজকে প্রণাম করিয়া অধিকাংশ সময় তাঁহার নিকট অতিবাহিত করিত। ক্রমশঃ নীরোদ এতদূর আকৃষ্ট

হইল যে তুরীয়ানন্দের নিকটে প্রায় পূর্ব্বের মত বসিতই না। ইহাতে একদিন মহারাজ হাসিতে হাসিতে তুরীয়ানন্দকে বলিলেন, "মশায়, আপনার চেলা যে বিগড়ে গেল!" তিনি হাসিতে হাসিতে বলিলেন, "বেশ হয়েছে।"

এই সময়ে মহারাজ রাত্রি ১২টার সময় উঠিয়া প্রত্যহ ধ্যান জপ করিতেন, প্রায় প্রতি রাত্রেই দেখিতে পাইতেন একটী বৈষ্ণব বাবাজী তাঁহার ঘরের মধ্যে জপের মালা হাতে দাঁড়াইয়া আছেন। একদিন রাত্রি ১২টার পূর্ব্বে মহারাজের নিদ্রাভঙ্গ হয় নাই দেখিয়া কে যেন তাঁহাকে ধাক্কা দিয়া উঠাইয়া দিলেন। নিদ্রা ভাঙ্গিলে তিনি চাহিয়া দেখেন যে সেই বাবাজী দাঁড়াইয়া আছেন—এবং জপাদি করিবার জন্য হাত দিয়া ইঙ্গিত করিতেছেন। তখন নহবৎ বাজিয়া ওঠায় তিনি বুঝিলেন যে রাত্রি ১২টা বাজিয়া গিয়াছে। এই প্রসঙ্গে তিনি পরে কাহাকেও কাহাকেও বলিয়াছিলেন যে, "বৈষ্ণব সাধুরা বৃন্দাবনে নিত্যলীলা দর্শন করিবার জন্য সূক্ষ্ম শরীরে অবস্থান করেন।"

নীরোদ সুন্দর গান গাহিতে পারিত। মহারাজ প্রায়ই তাহার গান শুনিতেন। একদিন মহারাজ তাহাকে লইয়া শ্রীশ্রীরাধারমণ জীর মন্দির দর্শন করিতে গেলেন—সেখানে তিনি ধ্যান তন্ময়ভাবে ভজন শুনিতে লাগিলেন। নীরোদও কয়েকটী ভজন গাহিল। তাঁহারা মন্দির হইতে চলিয়া আসিতেছেন, এমন সময় এক ব্যক্তি এক চেঙ্গারী হাতে নানাবিধ মিষ্টান্ন প্রসাদ লইয়া আসিয়া নীরোদের হাতে দিল। মহারাজ রহস্য করিয়া কিশোর বালক নীরোদকে বলিলেন যে, "তোকে আগে বলেছিলুম ওরা সব ভাল ভাল ভোগ ঠাকুরকে দেয়—ঠাকুর দর্শন করবি, প্রসাদ পাবি। দেখলি, এই হ্যাথ কত প্রসাদ দিয়েছে।"

মহারাজ কলিকাতায় ফিরিবার পথে এলাহাবাদে ব্রহ্মবাদিন ক্লাবে পূজ্যপাদ বিজ্ঞানানন্দের নিকট উঠিলেন। একদিন মাত্র তথায় থাকিয়া বিন্ধ্যাচলে মহারাজ নীরোদকে লইয়া চলিয়া গেলেন। তথায় শ্রীযুত যোগীন্দ্র নাথ সেন নামক জনৈক ঠাকুরের সময়কার ভক্তের গৃহে মহারাজ অবস্থান করিলেন। একদিন অমাবস্যা তিথিতে রাত্রিকালে তিনি নীরোদের গাত্র স্পর্শ করিয়া জাগাইয়া তুলিলেন এবং বলিলেন, "তোর সব গরম জামা কাপড় বেশ করে পরে নে।" তখন শীত কাল। পশ্চিমের সেই প্রচণ্ড শীতে মহারাজ পশ্চিমের সাধুদের মত শুধু গাঁতি বাঁধিয়া কাপড় পরিলেন এবং সর্ব্বাঙ্গে একটী কম্বল জড়াইয়া লইলেন। হাতে লাঠী লইয়া মহারাজ নীরোদের হাতে একটী লণ্ঠন দিয়া বলিলেন, "চল, মহামায়াকে দর্শন করে আসি।" মন্দির পথ অতিশয় অসমতল ছিল বলিয়া তিনি নীরোদের হাত ধরিয়া বলিলেন, "দেখিস, সাবধানে চলিস।"

মহারাজ মন্দিরসম্মুখে উপস্থিত হইয়া দেখিলেন বহু লোক বসিয়া আছে, কেহ জপ করিতেছে আবার কেহ স্তোত্র পাঠ করিতেছে। শ্রীশ্রীমহামায়ার মন্দিরের দরজা তখনও বন্ধ। কিয়ৎক্ষণ পরে দ্বার খুলিলে সকলেই অগ্রে মন্দির মধ্যে প্রবেশ করিবার নিমিত্ত চেষ্টা করিতে লাগিল। কিন্তু পাণ্ডারা মহারাজের তেজপূর্ণ প্রশান্ত মূর্ত্তি দেখিয়া তাঁহাকেই দর্শন করিবার জন্য সাদরে সর্ব্বাগ্রে প্রবেশ করিতে দিল। তিনি নীরোদকেও হাত ধরিয়া সঙ্গে লইয়া গেলেন। দেবীর শ্রীমূর্ত্তি সুন্দর পুষ্পমাল্যে সুশোভিতা হইয়া বিরাজ করিতেছিল। ভাবোন্মত্ত মহারাজ নীরোদকে বলিলেন, "কৃপাময়ী কালকামিনী গানটা গা।"

নীরোদ তাঁহার আদেশ মত গাহিল—

"কৃপাময়ী কালকামিনী ঘোর কালভয়-নিবারিণী,
কালী মহাকাল বক্ষঃ বিহারিণী,
করালী ঘনবরণা শিবানী শবাসনা
নরমুণ্ড বিভূষণা,
শ্মশান শোভনা প্রসীদ প্রিয় কামিনী।"

মা জগদম্বার সম্মুখে দাঁড়াইয়া এই ভজন গীত হইল। গান শুনিতে শুনিতে "আহা! আহা! মা জগদম্বে, ব্রহ্মময়ী, দয়াময়ী" ইত্যাদি বলিয়া মহারাজ বালকের ন্যায় কাঁদিতে কাঁদিতে ধ্যানে তন্ময় হইলেন এবং মধ্যে মধ্যে তাঁহার দেহে পুলক কম্পনাদি প্রকাশ পাইল। তাঁহার সেই দিব্যভাবের অবস্থা দেখিয়া পাণ্ডারা সকলেই বিস্মিত ও স্তম্ভিত হইয়া গেল এবং শ্রদ্ধাভরে তাঁহাকে ঘিরিয়া দাঁড়াইল যাহাতে অপর যাত্রীরা তাঁহার উপর না আসিয়া পড়ে। গান বন্ধ হইবার কিয়ৎক্ষণ পরে তিনি প্রকৃতিস্থ হইয়া "মা" "মা" রব উচ্চারণ করিতে লাগিলেন।

বিন্ধ্যাচলে মহারাজ ত্রিরাত্র থাকিবার সংকল্প করিয়াছিলেন কিন্তু যোগেন বাবুর একান্ত আগ্রহে ও যত্নে তাঁহাকে আরও কিছুদিন থাকিতে হইল। একদিন পাহাড়ের উপর যে স্থানে শ্রীশ্রীঅষ্টভুজা দেবীর মূর্ত্তি আছে তথায় সকলে মিলিয়া বনভোজন করিবে ইহা স্থির করিয়া যোগেন বাবু মহারাজকে জানাইলেন। তিনি সানন্দে সম্মতি দিলেন। রন্ধনের সমস্ত উপকরণসহ একটী হারমনিয়াম সঙ্গে লইয়া সকলে তথায় যাত্রা করিলেন। আমোদ আহ্লাদ করিতে করিতে উদ্যোক্তারা রন্ধনের ব্যবস্থায় ব্যস্ত থাকিলেন। ইত্যবসরে

মহারাজ নীরোদকে সঙ্গে লইয়া একটী গুহার ভিতরে শ্রীঅষ্টভুজা দেবীকে দর্শন করিতে গেলেন। তথায় উপস্থিত হইয়া তিনি দেবীর সম্মুখে প্রণত হইলেন। স্থানটী অতি নির্জ্জন এবং তথায় কোন জন-প্রাণী সে সময়ে ছিল না। মহারাজ নীরোদকে বলিলেন, "জানি না কি বলে ডাকি তোরে, গানটী গা।"

তাঁহার আদেশ শুনিয়া নীরোদ গাহিল,

"জানিনা কি বলে ডাকি তোরে (শ্যামা মা)
কখন শঙ্কর বামে কভু হর-হৃদি পরে,
কখন বিশ্বরূপিণী কভু বা মা উলঙ্গিনী,
কভু শ্যাম সোহাগিনী—কভু রাধার পায়ে ধরে।
যে যা বলে শুনিব না,
(আমার) মা নামের নাই তুলনা,
তাই ভেবে ডাকি "মা" "মা" বলে
ঐ অভয় পদ পাবার তরে!

গান শুনিতে শুনিতে মহারাজের প্রেমবিগলিত অশ্রুধারা ঝরিয়া পড়িল,—সমগ্র শরীরে কম্পন পুলকাদি হইতে হইতে একেবারে তিনি স্থির নিস্পন্দ হইয়া গেলেন। গান থামিয়া গেল—তথাপি তাঁহার বাহ্যসংজ্ঞা নাই। কিছুক্ষণ পরে প্রকৃতিস্থ হইলে নীরোদকে তিনি বলিলেন, "চল, আর এক জায়গায় যাই।" পাহাড়ের শীর্ষদেশে আরোহণ করিয়া একটী কূর্ম্মপৃষ্ঠবৎ স্থান নির্ব্বাচন করিয়া মহারাজ পুনরায় ধ্যান করিতে বসিলেন। নীরোদ স্থির ভাবে কিছুক্ষণ বসিয়া রহিল; পরে বালস্বভাববশতঃ সে ইতস্ততঃ ঘুরিয়া বেড়াইতে লাগিল। মহারাজের ধ্যান ভঙ্গের পর তিনি

গাত্রোত্থান করিয়া দেখিতে পাইলেন যে, নীরোদ নানা বর্ণের বনফুল চয়ন করিয়া আঘ্রাণ করিতেছে। তিনি ধমক দিয়া তাহাকে বলিলেন, "খবরদার যা তা শুকিস নি, কিসে কি হয় জানিস?" দুইজনে তখন বনভোজনের স্থানে ফিরিয়া আসিলেন এবং আহারান্তে আনন্দ করিতে করিতে গৃহাভিমুখে যাত্রা করিলেন। এইরূপে পরমানন্দে কয়েক সপ্তাহ অতিবাহিত করিয়া তিনি কলিকাতায় প্রত্যাবর্ত্তন করিলেন।

কলিকাতায় প্রত্যাগত হইয়া মহারাজ মঠ ও মিশনের কার্য্য সুচারুরূপে পরিদর্শন ও পরিচালনা করিতে প্রবৃত্ত হইলেন। কার্য্যক্ষেত্র যেমন দিন দিন অধিকতর বিস্তৃত হইতে লাগিল তেমনি কোন বিষয়ে লোক ও অর্থেরও অভাব হইল না। শিক্ষিত যুবকদের মধ্যে কেহ কেহ তাঁহার সংস্পর্শে আসিয়া ত্যাগ ও বৈরাগ্যের অগ্নিমন্ত্রে দীক্ষিত হইল। মান্দ্রাজ ও বাঙ্গালোর কেন্দ্রে স্বামী রামকৃষ্ণানন্দের নিকট সাধু ব্রহ্মচারী প্রেরিত হইল। মান্দ্রাজে তাঁহার নিকট থাকিয়া কেহ শিক্ষালাভ ও কার্য্যের সহায়তা করিতে লাগিলেন এবং কেহ বা তাঁহার উপদেশানুসারে বাঙ্গালোরে কার্য্য পরিচালনা করিতেন। ৺কাশীধামেও সেবাশ্রমের জন্য সাধু ও ব্রহ্মচারী মহারাজ পাঠাইলেন। বাঙ্গলা দেশে ও ভারতের অন্যান্য প্রদেশে দুর্ভিক্ষ বন্যা বা অগ্নিদাহ প্রভৃতি কোন আকস্মিক দুর্ঘটনা উপস্থিত হইলে দুঃখকষ্ট প্রপীড়িত লোকদিগকে সাহায্য করিবার জন্য মিশন হইতে সাধু ব্রহ্মচারী প্রেরিত হইত। মুর্শিদাবাদে অখণ্ডানন্দ একটী অনাথ আশ্রম স্থাপন করিলে তথায় তাঁহার কার্য্যের সুবিধার জন্য মঠ হইতে সাহায্য প্রেরিত হইত। মার্কিণ কেন্দ্রের কার্য্য

সুপরিচালিত ভাবে চালাইবার জন্য এবং তথায় প্রচারের প্রসারতার জন্য একে একে ত্রিগুণাতীত, নির্ম্মলানন্দ, বোধানন্দ এবং প্রকাশানন্দকে মহারাজ পাঠাইয়া দিলেন। মঠে নিয়মিত জপ ধ্যান ও শাস্ত্রালোচনা চলিতে লাগিল। মাঝে মাঝে তিনি সমবেত ভাবে সাধু ব্রহ্মচারিগণের নিকট শ্রীরামকৃষ্ণের ও স্বামিজীর জ্বলন্ত দৃষ্টান্ত ও বাক্য উত্থাপন করিয়া তাঁহাদিগকে আধ্যাত্মিক অনুভূতি লাভের জন্য সাধনভজনে উৎসাহিত করিতেন। চিত্তশুদ্ধির জন্য মাত্র কর্ম্মের প্রয়োজন কিন্তু কর্ম্মই জীবনের লক্ষ্য নহে ইহা দৃঢ়ভাবে তাহাদের হৃদয়ে জাগরূক করিয়া দিতেন। তিনি তাহাদিগকে বলিতেন, "বার আনা ভগবান লাভের জন্য সাধনভজনে মন রাখিয়া চারি আনা কর্ম্মের দিকে রাখিলেই যথেষ্ট। দুর্লভ মনুষ্য জন্ম লাভ করিয়া যদি ভগবান লাভের চেষ্টা না হয় তবে সে মনুষ্যত্ব বৃথা। নিয়ম নিষ্ঠা করিয়া তাঁহাকে পাইবার জন্য জপ ধ্যান করিতে হয়। খুঁটি পাকড়াও—তাতে শরীর যাক আর থাক। দৃঢ় বিশ্বাস করিয়া অগ্রসর হইলে নিশ্চয়ই বস্তুলাভ হয়।" এইভাবে তাঁহাদিগকে সর্ব্বদাই ভগবচ্চিন্তা করিবার জন্য মহারাজ বারম্বার উপদেশ প্রদান করিতেন। নিজের চিত্ত-শুদ্ধির জন্য বহুলোকের হিতার্থে কর্ম্ম করার প্রয়োজনীয়তা মহারাজ বুঝাইয়া দিতেন। জপ ধ্যানের ব্যপদেশে যাহাতে অলসতার প্রশ্রয় না পায়, তাই তিনি তাঁহাদিগকে বলিতেন, "দিনরাত কয়জন জপ ধ্যান করতে পারে? বাজে নানাপ্রকার অসচ্চিন্তা না করে, ভাল কাজ করা কি ভাল নয়? স্বামিজী আমাদের বলতেন, 'ওরে বহুজনহিতায় যদি একটা জন্ম বৃথাই গেল এরূপ মনে করিস—তা গেলই বা। কত জন্ম তো আলস্যে বৃথা গেছে, একটা জন্ম না হয়

জগতের কল্যাণের জন্যই গেলে, ভয় কি?' আর ভয়েরও কারণ নেই। গীতায় আছে নিষ্কাম কর্ম্ম করলে ভগবান লাভ হয়। 'Work and Worship' স্বামিজীর মুখে শোনা যেত। কাজও কর, ধ্যান জপও কর।" এই মন্ত্রেই মঠের সাধু ব্রহ্মচারীদিগকে তিনি অনুপ্রাণিত করিতেন। তাঁহার নিজের জীবনও এই ধর্ম্মকর্ম্ম সমন্বিত ও সে ভাবের আদর্শ। অহর্নিশ তিনি তন্ময়, সর্ব্বদা অতীন্দ্রিয় রাজ্যে বিচরণ করিতেছেন আবার লোক-কল্যাণের জন্য সমুদায় কর্ম্ম করিতেছেন। শ্বাসপ্রশ্বাসের ন্যায় সহজেই ইহা সম্পন্ন হইতেছে। এই জন্য তাঁহার কথাগুলি শ্রোতার মর্ম্মস্থল স্পর্শ করিত এবং হৃদয়ের সংশয় স্বতঃই তিরোহিত হইত।

কখনও কখনও তিনি মঠে ঠাকুরের ভোগে কোন্ তরকারি কিভাবে রাঁধিতে হইবে এবং কোন তরকারির কি গুণ তাহাও বলিয়া দিতেন। খুঁটিনাটি কোন জিনিষের ব্যতিক্রম দেখিলে তিনি কঠোর ভাবে শাসন করিতেন। যিনি সর্ব্বদা ঈশ্বরভাবে তন্ময়, তিনি আবার এই সব বিষয়ের প্রতি দৃষ্টি রাখিতেন, ইহার তত্ত্ব কে নির্ণয় করিবে?

যে সকল গৃহস্থ ভক্তেরা তাঁহার নিকট আসিত—তিনি তাঁহাদের সংসার এবং কাজকর্ম্ম ও আয়ব্যয়ের আনুপূর্ব্বিক সংবাদ লইতেন। এমন কি কোন কোন ধর্ম্মপ্রাণ তরুণ যুবক বেকার ভাবে বসিয়া অর্থকষ্ট পাইতেছে কিম্বা তাহাদের সংসারে অভাব অনটন চলিতেছে, জানিতে পারিলে তিনি সহৃদয় হইয়া কাহাকেও বলিয়া তাহাদের কাজ-কর্ম্মের সুবিধা করিয়া দিতেন। তাঁহার হৃদয় এত মহৎ ছিল যে, দরিদ্র গৃহস্থেরা তাঁহার সন্নিধানে আসিলে তিনি যেন তাঁহাদের মত চিন্তিত হইয়া নানা বিষয়ের আলোচনা করিতেন। অথচ এই আলোচনায়

তাহারা যেমন সান্ত্বনা লাভ করিত, তেমনি দারিদ্র্য সমস্যার সমাধানও পাইত। চুম্বক যেমন লৌহকে আকর্ষণ করে, তেমনি এই দিব্য-পুরুষ তাঁহার বিরাট হৃদয়ের প্রেম ও সহৃদয়তায় সাধারণ লোককে আকর্ষণ করিতেন। অথচ তিনি তাহাদের মধ্যে অধিকারী অনুযায়ী সাধনভজনের উপদেশ দিতেন। অনেকে তাঁহাকে শুধু ইহকালের উপদেষ্টা বা পরকালের গুরু বলিয়া মনে করিত না—ইহপরকালের সর্ব্বস্ব বলিয়া জ্ঞান করিত। এইজন্য তিনি কলিকাতায় আসিলে ঝড় বৃষ্টি রৌদ্র উপেক্ষা করিয়া, সহস্র কাজকর্ম্ম তুচ্ছ করিয়া এবং নানা বিপদ আপদকে অগ্রাহ্য করিয়া তাহারা দলে দলে তাঁহার নিকট আসিত। তাহাদের বিশ্বাস যে তাঁহার নিকট গেলে সব অশান্তির শান্তি হইবে।

মহারাজ অকস্মাৎ টাইফয়েড রোগে আক্রান্ত হইলেন। চিকিৎসকেরা চিকিৎসা করিতেছে, সেবকেরা সেবা-শুশ্রূষায় নিরত রহিয়াছে, কিন্তু তাঁহাকে দর্শনমাত্রেই সকলের অন্তর যেন এক দিব্যভাবে আনন্দময় হইয়া উঠিত। যাহা হউক ধীরে ধীরে রোগমুক্ত হইলে মহারাজ বায়ু পরিবর্ত্তনের জন্য সিমুলতলায় গমন করিলেন। প্রায় মাসাধিক তথায় থাকিয়া পুনরায় বেলুড় মঠে আসিয়া বাস করিতে লাগিলেন। পরে ১৯০৬ খৃষ্টাব্দের ৫ই জুন তারিখে তাঁহার স্বাস্থ্যোন্নতির জন্য প্রেমানন্দ ও জনৈক সেবকসহ তিনি ভদ্রক হইয়া পুরী অভিমুখে যাত্রা করিলেন।

পুণ্যধাম নীলাচলে মহারাজের স্বাস্থ্যের উন্নতি হইতে লাগিল। তিনিও তন্ময় হইয়া বেশ আনন্দে থাকিতেন। তীর্থসমূহের মধ্যে পুরী, শ্রীবৃন্দাবন ও কাশীধাম তাঁহার বড় প্রিয় ছিল। তিনি

বলিতেন যে, শ্রীবৃন্দাবনে মহানিশায় আধ্যাত্মিক তরঙ্গের প্রবাহ চলিতে থাকে, সেই সময়ে সেখানে ধ্যান জপ করিলে প্রত্যক্ষ ফল পাওয়া যায়। কাশীধামে রাত্রি ৪টার সময় ধ্যান করিতে বসিলে সাধক গভীর তন্ময়তা লাভ করিতে পারে—এমনি স্থানের মাহাত্ম্য ও পবিত্রতা। নীলাচলে মহাপ্রসাদকে তিনি বিশেষ ভক্তি করিতেন।

এই সময়ে বহুকাল পরে অভেদানন্দ আমেরিকা হইতে এদেশে আগমন করিয়াছিলেন। মান্দ্রাজ হইতে কলিকাতার পথে তিনি রামকৃষ্ণানন্দ ও পরমানন্দ সমভিব্যাহারে নীলাচলে মহারাজকে দর্শন করিতে আসিলেন। ইতিপূর্ব্বে শিবানন্দ, প্রেমানন্দ এবং অখণ্ডানন্দ পুরীতে মহারাজের নিকট অবস্থান করিতেছিলেন। মহারাজ গুরু-ভ্রাতাদের দেখিয়া অত্যন্ত উৎফুল্ল হইলেন। সাধু ও ভক্তদের সমাবেশে শশী-নিকেতনে নিত্য আনন্দোৎসব চলিতে লাগিল।

টাইফয়েডের পর হইতেই বেলুড় মঠের কার্য্যপরিচালনার ভার সম্পূর্ণভাবে প্রেমানন্দের উপর অর্পণ করিয়াছিলেন এবং মিশনের ও অন্যান্য মঠসমূহের কার্য্যাদির ব্যবস্থার জন্য সারদানন্দের উপর তিনি সম্পূর্ণ নির্ভর করিতে লাগিলেন। ইঁহারা প্রয়োজনীয় বিষয়ে মহারাজের পরামর্শ ও অনুমতি লইয়া কাজ করিতেন। মঠ ও মিশনের কোন বিষয়ই তাঁহার নিকট গোপন রাখা হইত না। তাঁহারা প্রত্যেক বিষয়টী তাঁহার গোচরে আনিতেন। পুরী হইতে তিনি এইভাবে মঠ ও মিশনের কাজ চালাইতেন। তাঁহার গুরু-ভ্রাতারা সাধ্যমত তাঁহাকে কোন বিষয়ে ব্যস্ত করিয়া তুলিতেন না। মহারাজ যাহাতে সুস্থদেহে ও মনের আনন্দে থাকেন ইহাই ছিল

তাঁহাদের একান্ত কামনা। পুরী হইতে সকলে মিলিয়া কলিকাতায় যাত্রা করিলেন।

১৯০৭ খৃষ্টাব্দে ৭ই মে তিনি কলিকাতা হইতে পুনরায় পুরীধামে শশী-নিকেতনে আসেন। মাঝে প্রায় মাসখানেক তিনি কোঠারে ছিলেন। মহারাজ তথায় নানাবিধ ফলফুল ও কপির চাষ করাইয়াছিলেন। গৃহস্বামী পরমভক্ত রামকৃষ্ণ বাবু (শ্রীযুত বলরামবাবুর পুত্র) দেখিয়া আশ্চর্য্য হইয়া গেলেন। তাঁহার ২৯শে নবেম্বরের ডায়েরীতে লিখিয়াছিলেন, "পুরীর বাটীর চারিদিকে ঘুরিয়া পরম সুখ পাই। দেদার কপি হইয়াছে। মহারাজ যেন যোগবলে করিয়াছেন।" রামবাবুর বিস্মিত হইবার কারণ, ইতঃপূর্ব্বে বালুরাশির উপর কেহ কপির চাষ করে নাই।

বাস্তবিকই ফলফুল শাকসবজি সম্বন্ধে মহারাজ এত বেশী জানিতেন, তাহা ভাবিলে আশ্চর্য্য হইতে হয়। বৃক্ষলতা সম্বন্ধে তাঁহার বিশেষ দৃষ্টি ছিল এবং তাঁহার ভূয়োদর্শন ও অভিজ্ঞতার ফলেই তিনি ঐ বিষয়ে প্রগাঢ় জ্ঞান অর্জ্জন করিয়াছিলেন। একবার কোন একজন প্রবাসী যুবক তাঁহাকে দর্শন করিতে আসিলে কথাপ্রসঙ্গে মহারাজ জিজ্ঞাসা করিলেন, "তুমি যেখানে আছ—সেখানে খাবার দাবার তরিতরকারি কেমন পাওয়া যায়?" যুবকটী প্রত্যুত্তরে বলিল, "মহারাজ! স্থানটীর চারিদিকে পাহাড় জঙ্গল, হাট-বাজার অনেক দূরে—আর হাটেও তরিতরকারি কিছু মেলে না।" মহারাজ গম্ভীরভাবে আবার তাহাকে জিজ্ঞাসা করিলেন, "তুমি যে বাড়ীতে থাক সেখানে উঠান বা খালি জায়গা পড়িয়া নাই?" সে বলিল, "বাড়ীটীতে প্রায় দু-তিন বিঘে জমির উপর মাঠের মত খালি জায়গা

পড়ে রয়েছে।” মহারাজ তাহাকে ভর্ৎসনার সুরে বলিলেন, “তোমার মত আহাম্মক তুনিয়ায় নেই। এত জায়গা, সেখানে তুটো তরকারির গাছ লাগাতে পার না? কেবল কুঁড়েমি করে কষ্ট পাবে তা আর কি বলবো? বেগুন, কুমড়ো, শাক, কপি, সিম, বরবটী আর কত রকম তরকারির বীজ এনে লাগাতে পার। শুধু তুবেলা একটু জল দেওয়া আর দেখা! এইটুকু কষ্ট করলে তরকারি এত হতে পারে যে পাঁচজনকে বিলিয়ে নিজে যথেষ্ট খেতে পার। অপর লোকও তা দেখে শেখে। এতে নিজের আর পরের উপকার তুই-ই হতে পারে। গাছপালা ফলফুল তরকারির বাগান করলে মনও ভাল থাকে আর টাটকা জিনিষ খেয়ে শরীরও সুস্থ থাকে।” তিনি প্রায়ই বলিতেন, “গাছপালার যত্ন ও সেবা করলে তারা মানুষের মত নেমকহারামি করে না। তারা ফলফুল ছায়া দিয়ে আশীর্ব্বাদ করে। মনকেও আনন্দে রাখে।” মহারাজ যখন যেখানে থাকিতেন—সেইখানে গাছপালার দিকে আগে দৃষ্টি পড়িত। যে মঠে বা আশ্রমে তিনি বাস করিতেন সেইস্থানকেই ফলফুল বৃক্ষলতায় শোভিত করিতেন। স্বহস্তে কখন কখন বৃক্ষমূলে জল সেচন করিতে করিতে বলিতেন, “বৃক্ষ সেবা।” নানাজাতীয় ফুল ফুটিয়া রহিয়াছে দেখিয়া তিনি কখনও কখনও বলিতেন, “আহা, যেন দেবকন্যারা হাসছেন।” ফল ফুল বৃক্ষলতাকে তিনি চৈতন্যময় দেখিতেন এবং তাহার অযত্ন দেখিলে তিনি তুঃখিত হইতেন। এমনকি পূজার জন্য গাছ হইতে কেহ ডাল ভাঙ্গিয়া ফুল ছিঁড়িয়া লইলে তিনি তিরস্কার করিতেন। যাহাতে গাছের শোভা নষ্ট হয় কিম্বা গাছের ডাল ভাঙ্গিয়া যায়—তাহা নিষেধ করিয়া দিতেন। বৃক্ষে বৃক্ষে কুসুমস্তবক ফুটিয়া

আছে দেখিয়া তিনি তন্ময় হইয়া বলিতেন, "বিরাটের পূজো হচ্চে।"

১৯০৮ সালের ৭ই এপ্রেল তিনি কলিকাতা হইতে কাশীধামে সেবাশ্রমের ভিত্তিস্থাপন করিতে গমন করিয়াছিলেন এবং ১৬ই এপ্রেল বেলা নয়টার সময় নূতন জমিতে ভিত্তি-স্থাপনা হইয়াছিল। সেবাশ্রমের এক একটী ওয়ার্ড বা ঘরের সম্পূর্ণ ব্যয়-বহনকারী দাতার নাম বা স্মৃতি-রক্ষার উদ্দেশে তাঁহার কোন প্রিয়জনের নাম পাথরে ক্ষোদিত থাকিবে ইহা বলিয়া মহারাজ কোন কোন ভক্তদের নিকট হইতে গৃহ-নির্ম্মাণের জন্য অর্থ সংগ্রহের ব্যবস্থা করিয়াছিলেন। ইতিপূর্ব্বে অচলানন্দ যখন কোঠারে ছিলেন মহারাজ তাঁহাকে বলিয়া পাঠান যে কাশীর কাযের দিকে যেন মন থাকে। পরে তিনি সেবাশ্রমের কয়েকটী স্মৃতিভবন নির্ম্মাণ করাইতে তাঁহাকে নিয়োগ করিয়াছিলেন। কাশী সেবাশ্রমের স্মৃতি-ভবনগুলি মহারাজেরই কল্পনা-প্রসূত। মহারাজের এই ভাবটী অতঃপর ভারতের নানাস্থানে সেবাশ্রম ও শিক্ষায়তন নির্ম্মাণে—অনুসৃত হইতেছে।

তাঁহার হৃদয়ের অগাধ প্রেম এবং অসীম উদারতা নানা কার্য্যে ভাবভাবে ও লোকব্যবহারে কখন কখন জ্বলন্তভাবে প্রকাশ পাইত। কাশী সেবাশ্রমের প্রারম্ভে জনৈক কর্ম্মী হঠাৎ কোন প্রলোভনে পড়িয়া পথভ্রষ্ট হওয়াতে রামকৃষ্ণ মিশনের সহিত তাঁহার সকল সংস্রব ছিন্ন হইয়াছিল। কিছুদিন পরে—মিশনের কর্ত্তৃপক্ষ শুনিতে পাইলেন যে, কাশী রামকৃষ্ণ মিশন সেবাশ্রমের নাম করিয়া সে অনেক সহৃদয় ব্যক্তির নিকট হইতে অর্থসংগ্রহ করিতেছে। এইরূপ ভাবে প্রবঞ্চনা করিতে করিতে একদিন সে বগুড়ায় ধরা পড়িল। আদালতে

মঠ ও মিশনের নামে প্রবঞ্চনা করার কথা একেবারে সে অস্বীকার করিল। সুতরাং মঠ ও মিশনের সভাপতি ব্রহ্মানন্দ স্বামীকে সাক্ষ্য দিতে বগুড়ায় যাইতে হইল। কিন্তু সাক্ষীর কাঠগড়ায় মহারাজকে দেখিয়াই আসামী কাঁদিতে কাঁদিতে নিজের সমুদয় অপরাধ স্বীকার করিল। অনুতপ্ত অশ্রুধারা দেখিয়া মহারাজ ব্যথিত হইলেন এবং দণ্ডহ্রাসের চেষ্টা করিলেন। তরুণ বয়সে প্রথম অপরাধ বিবেচনায় হাকিম তাহাকে বিনাশ্রমে তিনমাস কারাদণ্ড দিলেন। কারামুক্তির পর মহারাজের সহিত অকস্মাৎ তাহার সাক্ষাৎ হয়। মহারাজ স্নেহভরে তাহাকে আবার মঠে যাইতে বলিলেন এবং ভবিষ্যতে যাহাতে সে সদ্ভাবে জীবনকে পরিচালিত করিতে পারে তজ্জন্য অনেক সদুপদেশ দিলেন। ভাগ্যদোষে বা লজ্জাবশতঃই হউক সে আর মঠে ফিরিয়া গেল না। মহারাজ অনেক সেবক বা কর্ম্মীকে গুরুতর অপরাধেও ক্ষমা করিতেন। বাস্তবিকই তিনি অদোষদর্শী ছিলেন এবং বলিতেন, "তাঁহার কৃপা কটাক্ষে কোটী জন্মার্জ্জিত পাপ মুহূর্ত্তে নষ্ট হইয়া যায়।"

মঠ ও মিশনের জনহিতকর প্রতিষ্ঠানের বিস্তার প্রকৃতপক্ষে সঙ্ঘের একটা বহিঃপ্রকাশ মাত্র। ইহা তাহার প্রাণ বা মূল শক্তি নহে। এইসব কার্য্যের প্রসারতা মুখ্য নয়, গৌণ। মহারাজ এইসব বিষয়ে বারম্বার সাধু ব্রহ্মচারীদিগকে সতর্ক করিয়া বলিতেন, "এই জীবনের উদ্দেশ্য ভগবান লাভ। মনুষ্য জীবন যখন পেয়েছিস, তখন পৃথিবীর সব ভোগ সুখকে তুচ্ছ করে তাঁকে পাবার জন্য, সত্য উপলব্ধি করবার জন্য, দৃঢ় সংকল্প কর—প্রাণ যায় আর থাক। তা যদি না করবি তবে ঠাকুরের নাম করে, বাপ মাকে ফাঁকি দিয়ে বেরিয়ে এসেছিস কেন?" আবার কখন তিনি তাঁহাদিগকে

বলিতেন, "জীবনের উদ্দেশ্য ভগবান লাভ। কর্ম্ম জীবনের উদ্দেশ্য নয়। তবে নিষ্কাম কর্ম্ম একটা উপায় মাত্র। সাধন করে এগিয়ে পড়। সাধন করতে করতে এগিয়ে গেলে শেষে জানতে পারবি যে ঈশ্বরই বস্তু, আর সব অবস্তু। একটু জপতপ করে সামান্য কিছু উদ্দীপন হয়েছে বলে মনে করিস নে যে, যা হবার তা হয়ে গেছে। আরও এগিয়ে যেতে হবে। তবে তাঁকে লাভ করতে পারবি, তাঁর দর্শন পেয়ে ধন্য হয়ে যাবি—ক্রমে তাঁর সঙ্গে কথাবার্ত্তা ও আলাপ হবে।" এই অভয় বাণী তিনি প্রতিনিয়ত তাঁহাদিগকে শুনাইয়া সাধন ভজনের জন্য প্রেরণা দিতেন। এই তপঃশক্তি, ঈশ্বরানুভূতি ও তন্ময় ভাবের সাধনাই প্রকৃত সঙ্ঘের বিস্তার। ইহাই সকল জনহিতকর কার্য্যের মূল প্রাণ। ইহার অভাব হইলেই বিরাট সঙ্ঘ, বৃহৎ আশ্রম এবং প্রাসাদোপম মঠ-গৃহ জীর্ণ হইয়া ধ্বংসে পরিণত হয়। কর্ম্ম অনেক সময়ে কামনার প্রকাশমূর্ত্তি, মন প্রতারিত হইয়া কর্ম্মে আসক্ত হয়, এবং ভাবে ইহা বুঝি নিষ্কাম। এই সঙ্কট হইতে রক্ষা করিতে মহারাজ গুরু, আচার্য্য ও নেতারূপে পরমার্থ সত্যকে প্রত্যেকের হৃদয়ে প্রতিষ্ঠিত করিতে চাহিয়াছিলেন। মহারাজ বলিতেন, "ভগবান লাভ করতেই হবে, এই জীবনেই করতে হবে। যদি এই দেহে ভগবান লাভ না হল, যদি এই মন দ্বারা তাঁকে লাভ না করা যায় তবে কাজ কি এই শরীর দিয়ে? কি হবে এই মন দিয়ে? এ শরীর মন ধ্বংস হলেই বা আমার ক্ষতি কি? যে রকমেই হক আমায় ভগবান লাভ করতে হবে।" এই দৃঢ়তা ও এই ব্যাকুলতার ভাব তিনি সঙ্ঘের মধ্যে উদ্দীপিত করিয়া তুলিলেন। কখনও ভাবে তন্ময় হইয়া মহারাজ সাধু ব্রহ্মচারীদিগকে অগ্নিগর্ভ-

বাক্যে শুনাইতেন, "ঠাকুরের আশ্রয়ে যখন এসে পড়েছ, তখন তাঁর কৃপা নিশ্চয় পেয়েছ জানবে। তাঁর কৃপার সদ্ব্যবহার কর। কৃপাময়ের কৃপা পেয়ে যদি ধারণা করতে না পার, আনন্দ না পাও, জীবন মরণের রহস্য ভেদ করে তাঁর নিত্য সঙ্গী না হতে পার, তা হলে তোমার মত হতভাগ্য জগতে আর কে আছে? এ যুগের মানুষ তোমরা—যুগের হাওয়া গায়ে লেগেছে, তার সুযোগ নিতে ছেড় না। এত সোজা ও সহজভাবে রাস্তার খবর কোন যুগে কেও বলে নি—এ সুবিধা যদি হেলায় হারাও তবে অনেক কাল ভুগতে হবে।"

ঠাকুরের সেই সোজা ও সহজভাবের রাস্তার খবর তিনি শুধু কথায় দিয়া যান নাই—তাঁহার জীবনের প্রতি কার্য্যে, প্রতি পদে ও প্রতি নিঃশ্বাসে তাহা দেখাইয়া গিয়াছেন। এই অধ্যাত্ম রত্নই তিনি বিলাইবার জন্য ব্যাকুল ছিলেন—এই অধ্যাত্ম শক্তির বিস্তারেই তিনি সঙ্ঘের বিস্তার সাধন করিয়াছেন। দলে দলে তরুণ শিক্ষিত যুবকেরা যৌবনের প্রারম্ভে ভোগ সুখ গৃহ পিতামাতা এবং আত্মীয় স্বজন ত্যাগ করিয়া তাঁহার পদতলে এই অধ্যাত্ম শক্তি লাভ করিতে আসিয়াছে—ইহাই সঙ্ঘের বিস্তার।

দেশের যুবশক্তি যখন রাষ্ট্রচেতনায় উদ্বুদ্ধ হইয়া পাশ্চাত্য আদর্শে রাজনৈতিক বিপ্লব আনিবার জন্য উন্মত্ত হইয়াছিল, যখন তাহারা জাতির মুক্তি ও স্বাধীনতার আশায় ন্যায় অন্যায় বিচার না করিয়া প্রতীচ্য বৈপ্লবিকদের আদর্শে কোন দুষ্কর ও দুষ্কৃত কার্য্য করিতে ইতস্ততঃ বা দ্বিধা করিত না, যখন তাহারা সকল প্রকার নির্য্যাতন ও বিরুদ্ধ শক্তিকে উপেক্ষা করিয়া তাহাদের আদর্শকে

কার্য্যে পরিণত করিবার জন্য উগ্র ও অধীর হইয়াছিল, তখন সেই যুবশক্তির রাষ্ট্রচেতনাকে পরমার্থ ভিত্তির উপর সংস্থাপিত করিয়া তাহাদের দেশাত্মবোধ ও দেশপ্রেমকে স্বামিজীর সুনির্দ্দিষ্ট পথে জাতির কল্যাণার্থে মঠ ও মিশনের গঠনমূলক কার্য্যে পরিচালিত করিয়াছিলেন। যখন রাজরোষে নিপতিত এই নির্য্যাতিত যুবকদিগকে কেহ সামান্য আশ্রয় দিতেও সাহসী হইত না, যখন আত্মীয়-স্বজন তাহাদিগকে পরিত্যাগ করিয়াছিল, যখন তাহাদের সহিত কোনরূপ ব্যবহার ও আলাপ পরিচয় করিতে লোকে ভীত ও সঙ্কুচিত হইত তখন তাহারা মহারাজের পদতলে বসিয়া কেহ কেহ মঠ ও মিশনের বিশাল ক্রোড়ে আশ্রয় পাইয়াছে। তিনি দেখিয়াই তাহাদের প্রকৃতি বুঝিতে পারিতেন। যাহারা প্রকৃত সরল, সদ্‌গুণবিশিষ্ট ও দৃঢ়চরিত্র, যাহারা সত্যবাক, সত্যনিষ্ঠ ও শ্রদ্ধাপরায়ণ, যাহারা যথার্থ পরার্থে জীবন উৎসর্গ করিতে বদ্ধপরিকর সেইরূপ দৃঢ়প্রতিজ্ঞ যুবকদিগকে তিনি গ্রহণ করিয়াছিলেন। ইহাদের সততা ও সত্যনিষ্ঠার উপর আস্থা ও বিশ্বাস রাখিয়াই মহারাজ নির্ভীক হৃদয়ে তাহাদিগকে সঙ্ঘে অন্তর্ভুক্ত করিয়াছিলেন। এই কার্য্যে শাসক-সম্প্রদায়ের সন্দেহ-চক্ষু মঠ ও মিশনের প্রতি সাময়িকভাবে পতিত হইলেও তিনি বিচলিত হন নাই। কারণ ইহাতে কোন রাজনৈতিক অভিসন্ধি ছিল না এবং এই মঠ ও মিশনের জনকল্যাণ কার্য্যে একদিন তাহাদের এই ভ্রান্ত সংশয় তিরোহিত হইবে—ইহা তাঁহার নিশ্চিত ধারণা ছিল। এই সকল যুবকেরা পারমার্থিক দৃষ্টিলাভ করিয়া সন্ন্যাস এবং ব্রহ্মচর্য্য গ্রহণপূর্ব্বক মঠ ও মিশনের কার্য্যে

আত্মনিয়োগ করেন। ভারতের ঘরে ঘরে তখন মঠ ও মিশনের উপর অগাধ শ্রদ্ধা ও বিশ্বাস ছিল এবং তাহারা অনেকেই আধ্যাত্মিক জীবনলাভের জন্য মহারাজের কৃপা পাইয়া ধন্য হইয়াছেন।

মহারাজ বলিতেন, "অনেকে বলে দেশের ও দশের কাজ করবে। আমার মনে হয়, এভাব ইংরাজী-শিক্ষার বদহজম। নিজের চরিত্র তৈরী না হলে, তার দ্বারা অপরের কল্যাণ কখনও সম্ভব হয় না। যারা তাঁকে ঠিক ঠিক আশ্রয় করেছে, তাঁর কৃপালাভ করেছে, তাদের কখনও বেচাল হয় না। তাদের কাজকর্ম্ম, কথাবার্ত্তা, চালচলন দেশের ও দশের মঙ্গলের কারণ হয়।"

একবার কোন প্রকাণ্ড ব্যবসায়ী ধনী ব্যক্তি তাঁহার পত্নী বিয়োগের পর মঠে আসিয়া তাঁহার লক্ষ লক্ষ টাকার ব্যবসা মিশনের কার্য্যে দান করিতে চাহিয়াছিলেন। তাঁহার সরল প্রার্থনা ও কাতর আবেদনে কোমল হৃদয় প্রেমানন্দ উহা গ্রহণ করিবার জন্য মহারাজের নিকট প্রস্তাব করেন। মহারাজ দূরদৃষ্টি সহায়ে বুঝিতে পারিলেন যে শোকোচ্ছ্বাসে তাঁহার সাময়িক বৈরাগ্য উপস্থিত হইয়াছে। তিনি অমনি জোড়হাত করিয়া মৃদুস্বরে বলিলেন, "বাবুরাম দা, ঐ লোকটী সাধু সঙ্গ করে তার মনে বৈরাগ্যের উদয় হল, আর আমরা কিনা তার সঙ্গ করে আমাদের বিষয় বুদ্ধি হবে?" মহারাজের এই বৈরাগ্যপূর্ণ বাণী শুনিয়া পূজনীয় বাবুরাম মহারাজ নীরব হইয়া ফিরিয়া গেলেন।

যদি মহারাজ সঙ্ঘকে শুধু কর্ম্মের উপর স্থাপিত করিতে চাহিতেন তাহা হইলে সানন্দে এই প্রস্তাব গ্রহণ করিতেন। তিনি দেখিলেন ইহার মধ্যে মৃত্যুর বা ধ্বংসের বীজ নিহিত। ইহা সঙ্ঘকে দিন দিন

প্রাণহীন করিয়া ফেলিবে। তাই তিনি বলিবামাত্র উহা প্রত্যাখ্যান করিলেন।

অন্য সময়ে কোন ভক্ত মঠের নামে চাউলের জন্য আবাদী জমী দান করিতে চাহিয়াছিল। মহারাজ উহা শুনিবামাত্র যুক্তকরে প্রেমানন্দকে বলিয়াছিলেন, "তোমরা সিদ্ধসংকল্প পুরুষ, তোমরা যা মনে করবে তা ফলবে। ঐরূপ সংকল্প ছেড়ে দাও।" এইরূপ আধ্যাত্মিক দূরদর্শিতার সহায়ে তিনি মঠ ও মিশনের কার্য্যে সঙ্ঘকে গড়িয়া তুলিতেছিলেন। কোন স্থায়ী প্রতিষ্ঠান বা কাজকর্ম্ম সম্বন্ধে মহারাজ বলিতেন যে, "তিনপুরুষ পরে কিরূপ দাঁড়াবে ভেবে তবে এসব কাজ করতে হয়।" তিনি সভাপতিরূপে ভারতের মঠ ও মিশনের নানা কেন্দ্রে ঘুরিয়া বেড়াইতেন। এই ভ্রমণে কোন কাজকর্ম্ম কিম্বা হিসাবনিকাশ বুঝিবার তাঁহার কোন সংস্রব ছিল না। বহু পূর্ব্ব হইতেই পূজ্যপাদ সারদানন্দ স্বামীর উপর সে সমুদায় ভার তিনি ন্যস্ত করিয়াছিলেন। যদি কেহ তাঁহার নিকট কোন কার্য্যের প্রসঙ্গ উত্থাপন করিত তবে তিনি তাহাকে তৎক্ষণাৎ বলিতেন, "শরৎ মহারাজের কাছে গিয়ে বল। তিনি যেমন বলবেন তেমন করবে।" প্রয়োজনীয় বিষয় সম্বন্ধে সারদানন্দ তাঁহার উপদেশ বা মত লইয়া কাজ করিতেন। তিনি প্রত্যেক কেন্দ্রে গিয়া দেখিতেন, কিরূপ আধ্যাত্মিক ভাবের স্ফূর্ত্তি হইতেছে এবং সঙ্ঘের আদর্শানুযায়ী সাধু ব্রহ্মচারীরা কিভাবে চলিতেছে। তিনি যখন যে কেন্দ্রে বা আশ্রমে যাইতেন তথায় সাধু ব্রহ্মচারী, ভক্ত এবং সাধনেচ্ছু ব্যক্তিগণ তাঁহাকে দর্শন করিয়া নিবিড় পারমার্থিক ভাবে আচ্ছন্ন হইতেন। তাঁহার পাদমূলে বসিয়া তাঁহারা যখন তাঁহার নিকট আধ্যাত্মিক প্রসঙ্গ

শুনিতেন তখন তাঁহাদের মনে ঈশ্বরলাভের জন্য সাধনার ব্যাকুল আকাঙ্ক্ষা জাগিয়া উঠিত। এমনিই একটী অপূর্ব্ব ভাবের আবেষ্টন তাঁহার আগমনে এবং তাঁহার সামীপ্যে সমুজ্জ্বলভাবে প্রকাশ পাইত। ইহা লক্ষ্য করিয়া পূজ্যপাদ তুরীয়ানন্দ বলিতেন, "মহারাজ যেখানে থাকেন, তার চতুষ্পার্শ্বে তিনি এমন একটী আবহাওয়া সৃষ্টি করে বসেন, তার মধ্যে যে কেহ যাবে তাকে সে ভাবেই ভাবিত হতে হবে।" যাঁহারা সাধক বা সাধন ভজনে নিরত থাকিত, তাহাদিগকে ব্যক্তিগতভাবে তিনি বিশেষ সহায়তা করিতেন। যে যেমন অধিকারী, যাহার যেমন ভাব তাহা বুঝিয়া তিনি সাধনার ব্যবস্থা করিতেন।

লোক চিনিবার ক্ষমতা তাঁহার অসাধারণ ছিল। তিনি দৃষ্টি-মাত্রেই বুঝিতে পারিতেন, কে কি ভাবের লোক এবং কে কোন চরিত্রের মানুষ। নাক, মুখ, চোখ প্রভৃতির লক্ষণ দেখিয়া কোন কোন সময়ে কাহার কিরূপ প্রকৃতি তাহা অনায়াসে বলিয়া দিতেন। কাহারও হাত ওজন করিয়া তিনি বলিতেন, "তোমার হবে"। আবার কাহারও সম্বন্ধে নীরব থাকিতেন। একবার বেলুড় মঠে কোন ভদ্র যুবক মধ্যাহ্নে প্রসাদ পাইয়া রাত্রিকালে মঠে অবস্থান করিবার জন্য পূজ্যপাদ প্রেমানন্দ স্বামীকে অনুরোধ করিল। তিনি বলিলেন, "মহারাজ আছেন—তিনি যদি বলেন তবে থাকতে পার।" এই বলিয়া তিনি তাহাকে মহারাজের নিকট আনিলেন। মহারাজ তখন মঠে গঙ্গার ধারে বৈকালে বেড়াইতেছিলেন। তিনি প্রেমানন্দ স্বামীর মুখে সব শুনিয়া যুবকটীকে তীক্ষ্ণ দৃষ্টিতে তাহার আপাদমস্তক দেখিয়া লইলেন। পরে তিনি তাহাকে বলিলেন, "না, এখানে তোমার রাত্রিতে থাকা চলবে না।" সে অনেক অনুনয় করিয়া

মহারাজকে বলায় তিনি বলিলেন, "না, বাপু, তুমি বড় অসংযত চরিত্রের লোক—তোমার গায়ের হাওয়া লাগলে ভাল লোকের অনিষ্ট হবে। মঠে যেখানে সাধু ব্রহ্মচারীরা থাকে সেখানে তোমার থাকা চলতে পারে না।" লোকটী মাথা নত করিয়া চলিয়া গেল।

গিরিশবাবু মহারাজের আধ্যাত্মিক শক্তিপ্রসঙ্গে বলিতেন, "রাখাল-টাখাল আমার কাছে ছেলেমানুষ। কালকের ছোকরা। ঠাকুরের কাছে আমি যখন যেতাম, তখন আর ওদের বয়স কত? এই রাখালকে আমি ঠাকুরের মানস পুত্র বলে জানি। তা কি শুধু শুধুই মানি? যখন আমার প্রথম হাঁপানী আরম্ভ হল, তখন খুব জ্বর, খুব দুর্ব্বল হয়ে পড়লুম। এখানে তো শান্তি-স্বস্ত্যয়ন, চণ্ডীপাঠ, গীতাপাঠ হচ্ছে। এদিকে আমার মনে এক সর্ব্বনেশে ভাবের উদয় হল—ঠাকুর একজন মানুষ, একজন সাধুপুরুষ ছিলেন। তখনি মনে হল—গুরুতে মানুষ জ্ঞান, মানুষ-বুদ্ধি আমি বেটা তো গেছি। মনে দারুণ অশান্তি, কিছুতেই ঠাকুরের উপর ভগবদ্-বুদ্ধি এল না। অনেককে বললাম, যেসব ত্যাগী গুরু-ভাইরা আমাকে দেখতে আসত—সবাইকে বলতাম। কিন্তু সবাই শুনে চুপ করে থাকত। আমার. মনে দিন দিন দারুণ অশান্তি বৃদ্ধি পেতে লাগল। মনের সঙ্গে সর্ব্বদা লড়াই করছি, তবু ঠাকুরের উপর মানুষ-বুদ্ধি যায় না। এই সময় হঠাৎ একদিন রাখাল দেখতে এল্ল। সামনে বসে জিজ্ঞেস করলে, 'কেমন আছেন, মশায়?' নানা কথার পর আমি তাকে কাতরভাবে বললেম, 'ভাই! আমার সর্ব্বনাশ উপস্থিত। এত গীতাপাঠ, চণ্ডীপাঠ শুনছি,—ভগবানকে দিনরাত ডাকচি অথচ ঠাকুরের উপর মানুষ বুদ্ধি হল। কিছুতেই এটা

যাচ্ছে না—আমার নরক যন্ত্রণা উপস্থিত হয়েছে। এ কি হল? উপায় কি?' রাখাল আমার কথা শুনে হো হো করে হেসে উঠল। হেসে বললে, 'ও আর কি? ঢেউ যেমন হুস করে উঁচু হয় আবার তখনি নীচু হয়ে নেমে যায়, মনটাও তেমনি। ভাববেন না, শীঘ্রই আধ্যাত্মিক অনুভূতির একটা উচ্চস্তরে আপনাকে নিয়ে যাবে তাই মন এমনি হচ্চে। কিছু চিন্তা করবেন না।' রাখালের কথা শেষ হতে না হতে ন'দিদি তাঁকে খাবার এনে দিলে। রাখাল খেয়ে উঠে গেল। যাবার সময় হেসে বল্লে, 'ব্যস্ত হবেন না, কোন ভয় নেই, মন আবার তড়াক করে লাফ দিয়ে কোথায় চলে যাবে।' এই বলে যেই আমার বাড়ীর সামনের গলি পার হয়ে অন্য গলিতে মোড় ফিরলে, অমনি আমার কাঁধের উপর থেকে ভূতটা যেন চলে গেল—ঠাকুরের উপর আবার অমনি সেই ভগবদ্‌বুদ্ধি এল। সাধ করে কি ওকে মানি? রাখাল পেছন ফিরলে অনেক সময় ঠাকুর বলে আমারই ভুল হয়। ঠিক সেই রকম হাব ভাব কথাবার্ত্তা কতক কতক পেয়েছে।"

এইরূপ দিব্য পরমহংসের ন্যায় বিরাজ করিয়াই তিনি সঙ্ঘের বিস্তার করিয়াছিলেন। মঠের সমুদায় সাধুব্রহ্মচারিগণ তাঁহার এই দিব্যভাবের স্পর্শ পাইয়াই অলৌকিক আধ্যাত্মিক রসের আস্বাদ করিতেন এবং তাঁহাদের স্ব স্ব জীবনের সাধনায় তাহা অনুরঞ্জিত করিতে লাগিলেন। লোকের দুঃখ দুর্দ্দশা মোচন, দুর্ভিক্ষে, বন্যায়, অগ্নিদাহে এবং অন্যান্য জাগতিক কল্যাণ কার্য্য তাঁহাদের সেই আধ্যাত্মিক ভাবরসে পুষ্ট চিত্ত হইতে স্বতঃই উত্থিত হইত এবং মহারাজের অনুমতি লইয়া তাঁহারা সমবেতভাবে তাঁহাদের পরিকল্পনানুযায়ী তাহা করিতেন। মহারাজ পরমানন্দে তাঁহাদিগকে উৎসাহ দিয়া আধ্যাত্মিক লক্ষ্যের

প্রতি দৃষ্টি নিবদ্ধ রাখিতে বলিতেন। তিনি তৎকালে সস্নেহে তাহাদের স্বাস্থ্য রক্ষা সম্বন্ধে বিশেষ উপদেশ দিতেন এবং যাহাতে কোনরকম অনিয়ম, অনাচার, কদাচার বা অত্যাচার না হয় তজ্জন্য বারংবার সতর্ক করিতেন। স্বাস্থ্য রক্ষার জন্য পরিষ্কার পরিচ্ছন্ন থাকা, বাজার হইতে দুগ্ধ, দধি, খাবার কিনিয়া না খাওয়া, পানীয় জল ফুটাইয়া পান করা প্রভৃতি সাধারণ স্বাস্থ্য রক্ষার নিয়মগুলিও আবশ্যক মত বিশেষভাবে বলিয়া দিতেন। মহারাজের এই স্নেহ ও প্রীতিপূর্ণ উপদেশ তাঁহাদের রক্ষা-কবচের মত কাজ করিত।

মহারাজের অসীম প্রেম ও বিরাট হৃদয়ের স্পর্শ পাইয়াই দলে দলে শিক্ষিত ও সম্ভ্রান্ত বংশের যুবকেরা সমস্ত জাগতিক ভোগসুখ ও প্রবৃত্তিমুখী বাসনা ত্যাগপূর্ব্বক জ্বলন্ত বৈরাগ্যকে অবলম্বন করিয়া-ছিলেন। তাঁহারা তাঁহারই উপদেশে ত্যাগ মন্ত্রে দীক্ষিত হইয়া মঠ ও মিশনের পতাকাতলে দাঁড়াইয়াছিলেন। তাঁহারা বিভিন্ন দেশে আর্ত্ত, রুগ্ন, দরিদ্র, অনাহারী বা অর্দ্ধাহারী খুঁজিয়া জাতিনির্ব্বিশেষে তাহাদের সেবা করিয়াছেন। যেখানে দুর্ভিক্ষের করালমূর্ত্তি, যেখানে মহামারী মৃত্যুর বিভীষিকা, যেখানে জলপ্লাবন, অগ্নিদাহ, গৃহদাহ এবং ভূমিকম্পে ধ্বংসের তাণ্ডবলীলা তাঁহারা শরীরের দিকে দৃকপাত না করিয়া এমন কি মৃত্যুভয় তুচ্ছ করিয়া প্রাণপণে ক্লিষ্ট নরনারীদিগের সেবা, যত্ন ও সহায়তা করিয়াছেন। মহারাজের প্রাণঢালা ভালবাসার ইঙ্গিতে এই সব কার্য্য নিষ্পন্ন হইত। তাঁহারই প্রীতি বা তুষ্টির জন্যই যেন সর্ব্বত্যাগী যুবক সাধুর দল কোন ক্লেশকেই ক্লেশ বোধ করিত না, ক্ষুধা, তৃষ্ণা ও বিশ্রাম সময়ে সময়ে ভুলিয়া যাইত এবং তাঁহারই প্রেমমাখা বাণীতে ঠাকুর

ও স্বামিজীর আদর্শে ও নামে তাঁহাদের প্রতিধমনীতে তড়িত-প্রবাহ সঞ্চারিত হইত। তাঁহারা বুঝিতেন না বা বুঝিতে চেষ্টা করিতেন না যে, তাঁহারা কোন মহৎ কার্য্য করিতেছেন। এই সকল কার্য্যের প্রেরণার মূল ছিল আনন্দময় মহারাজের ভালবাসা ও তাঁহার প্রীতিসাধন। মহারাজের কোন আদেশ পালন করিতে পারিলেই তাঁহারা আপনাদিগকে ভাগ্যবান ও কৃতার্থ বোধ করিতেন।

তিনি সকল প্রকার কাজকর্ম্ম ও জাগতিক ব্যাপারের ঊর্দ্ধে অতীন্দ্রিয় উচ্চ ভাবভূমিতে নিয়ত অবস্থান করিয়াও সঙ্ঘকে দৃঢ় ও শক্তি সম্পন্ন করিলেন এবং আধ্যাত্মিক ভাবস্ফুরণে তাহার বিস্তার সাধন করিয়াছেন। মঠ ও মিশনের যাবতীয় সদনুষ্ঠান, প্রতিষ্ঠান এবং জনহিতকর প্রেরণার মূলে থাকিয়াও তিনি ছিলেন অনাসক্ত, একক, নির্দ্বন্দ্ব এবং সমাহিত। বালকবৎ কোমল, সরল ও আনন্দময় হইয়াও তিনি ছিলেন প্রশান্ত, অচঞ্চল এবং গম্ভীর। এই অপূর্ব্ব দিব্যভাবেই আধ্যাত্মিক তরঙ্গের প্রবাহে তিনি নীরবে সঙ্ঘের সম্প্রসারণ করিয়াছিলেন। দিব্য কর্ম্মময় জীবনের তিনি ছিলেন জীবন্ত আদর্শ। এই দিব্য কর্ম্মকে লক্ষ্য করিয়াই শ্রীভগবান গীতায় বলিয়াছেন ঃ—

"জন্ম কর্ম্ম চ মে দিব্যমেবং যো বেত্তি তত্ত্বতঃ।
ত্যক্ত্বা দেহং পুনর্জ্জন্ম নৈতি মামেতি সোঽর্জ্জন॥

অর্থাৎ হে অর্জ্জুন! যে আমার এইরূপ অলৌকিকজন্ম এবং কর্ম্ম যথার্থরূপে জানে, তাহার আর পুনর্জ্জন্ম হয় না, সে আমাকে লাভ করে।"



স্বামী ব্রহ্মানন্দ এবং স্বামী রামকৃষ্ণানন্দ

(দণ্ডায়মান) স্বামী অম্বিকানন্দ

# পঞ্চদশ পরিচ্ছেদ

## দাক্ষিণাত্য ভ্রমণ

রামকৃষ্ণানন্দের একান্ত অনুরোধে ও আগ্রহে মহারাজ ১৯০৮ খৃষ্টাব্দে ২৭শে অক্টোবর তারিখে পুরী হইতে মান্দ্রাজ অভিমুখে যাত্রা করিলেন। মহারাজ এই সময়ে সর্ব্বদা উচ্চ ভাবভূমিতে বিচরণ করিতেন। অহর্নিশ তন্ময়, প্রশান্তমূর্ত্তি এবং বদনমণ্ডল আনন্দে পরিপূর্ণ। মহারাজ মান্দ্রাজে পৌছিলে রামকৃষ্ণানন্দ মান্দ্রাজী ভক্ত-মণ্ডলীর সহিত ষ্টেশনে গিয়া তাঁহাকে পুষ্পমাল্যে ভূষিত করিয়া বিপুল আনন্দে তাঁহার পাদবন্দনা করিলেন। রামকৃষ্ণানন্দ অনেক মান্দ্রাজী ভক্তদিগকে এবং শ্রীরামকৃষ্ণের অনুরক্ত তথাকার স্থানীয় সম্ভ্রান্ত ভদ্র ব্যক্তিগণকে বলিতেন, "তোমরা ত শ্রীগুরু মহারাজকে দর্শন কর নাই, মহারাজকে দর্শন করিয়া কৃতার্থ হও।" মহারাজকে দলে দলে তাঁহারা সকলে দর্শন করিতে আসিত। তাঁহার ভাবতন্ময় দিব্য আকৃতি ও মধুর উপদেশ শুনিয়া তাহারা পরম তৃপ্তি ও শান্তিলাভ করিত। দেবমাতা নাম্নী জনৈক শ্রীরামকৃষ্ণ ভক্ত মার্কিণ মহিলা সেই সময়ে মান্দ্রাজে অবস্থান করিতেছিলেন। তাঁহার Days In An Indian Monastery ( ভারতীয় মঠে দিবসগুলি ) নামক গ্রন্থে মহারাজ সম্বন্ধে যাহা তিনি প্রত্যক্ষ দর্শন করিয়াছিলেন তাহা লিপিবদ্ধ করিয়াছেন। নিম্নে তাহার কতকাংশ উদ্ধৃত হইল।

"One evening while he was at Madras he went

into Samadhi (the Super-Conscious state) during Arati. He sat on the rug at the end of the hall, his body motion less, his eyes closed, a smile of ecstacy playing about his lips" অর্থাৎ যখন তিনি (মহারাজ) মান্দ্রাজে ছিলেন তখন একদিন সন্ধ্যারতির সময় আরতি দেখিতে দেখিতে সমাধিমগ্ন হইলেন। হলঘরের এক প্রান্তে কম্বলের উপরে তিনি বসিয়াছিলেন, তাঁহার শরীর স্থির, নয়নযুগল মুদিত এবং তাঁহার অধরে আনন্দময় হাসি ক্রীড়া করিতেছিল।

বড়দিনের সময় শ্রীমহারাজ দেবমাতাকে তাঁহার বাসগৃহে পাশ্চাত্য প্রথায় খৃষ্ট-সম্প্রদায়ের রীতি অনুসারে যীশুখৃষ্টের জন্মোৎসব পালন করিতে আদেশ করিয়াছিলেন। দেবমাতা তাঁহার আজ্ঞানুযায়ী সাধ্যমত উৎসবের সমুদয় আয়োজন করিলেন। ঠিক অপরাহ্ণ বেলা চারটার সময় রামকৃষ্ণানন্দ ও কতিপয় নিষ্ঠাবান মান্দ্রাজী ব্রাহ্মণ-ভক্তদের সঙ্গে মহারাজ তাঁহার গৃহে উপনীত হইলেন। উৎসবস্থলে উপস্থিত হইয়া বাইবেল গ্রন্থ হইতে যীশুখৃষ্টের জন্মকথা সমবেত সকলকে পড়িয়া শুনাইতে তিনি দেবমাতাকে আদেশ করিলেন। দেবমাতা তাঁহার গ্রন্থে লিখিয়াছেন যে, "When I had finished reading the intense stillness in the air led me to look towards Swami Brahmananda. His eyes were open and fixed on the altar, there was a smile on his lips, but it was evident that his consciousness had gone to a higher plane. No one moved or spoke. At the end of twenty minutes or more the

look of immediate seeing returned to his eyes and he motioned to us to continue the service. অর্থাৎ যখন আমার পাঠ সমাপ্ত হইল তখন নিবিড় নিস্তব্ধতার ভাব দেখিয়া আমার দৃষ্টি পতিত হইল স্বামী ব্রহ্মানন্দের দিকে। তাঁহার উন্মীলিত নয়নদ্বয় স্থিরভাবে বেদীর উপর নিবদ্ধ, তাঁহার অধরে হাসি এবং তাঁহার মন কোন ভাবভূমিতে বিচরণ করিতেছে ইহা স্বতঃই প্রতীয়মান হইল। সকলেই নিশ্চল ও নির্বাকভাবে বসিয়াছিল। কুড়ি মিনিট কিম্বা তাহার অধিককাল পরে তাঁহার চক্ষুদ্বয়ে বাহ্যদৃষ্টি ফিরিয়া আসিল এবং আমাদিগকে অনুষ্ঠান চালাইতে ইঙ্গিত করিলেন।

সেদিনকার উৎসবানুষ্ঠান সমাপ্তি এবং প্রসাদাদি বিতরণের পর একে একে ভক্ত দর্শকেরা চলিয়া যাইলে মহারাজ প্রসাদ ধারণ করিতে বসিলেন। দেবমাতা লিখিতেছেন, "As he was eating he remarked to me, "I have been very much blessed in coming to your house today, sister." I answered quickly, "Swamiji, it is I who have been blessed in having you to come." "You do not understand" he replied, "I have had a great blessing here this afternoon. As you are reading the Bible, Christ suddenly stood before the altar dressed in a long blue cloak. He talked to me for some time. It was a very blessed moment." "অর্থাৎ তিনি আহার করিতে করিতে বলিলেন, সিষ্টার, তোমার গৃহে আসিয়া কৃতার্থ হইয়াছি। আমি অমনি বলিয়া উঠিলাম, 'সে কি স্বামীজি, আপনার

আগমনে আমিই ধন্যবোধ করিতেছি।' উত্তরে তিনি বলিলেন, 'তুমি আমার কথা বুঝিলে না। যখন তুমি বাইবেল পাঠ করিতেছিলে, তখন সহসা নীলবর্ণের লম্বা আলখাল্লা পরিয়া যীশুখৃষ্ট বেদীর উপরে দণ্ডায়মান হইলেন।, তিনি কিছুক্ষণ আমার সহিত কথাবার্ত্তা বলিলেন। সে মুহূর্ত্তগুলি পবিত্রময়'।"

দেবমাতা তাঁহার উক্ত গ্রন্থে মহারাজ সম্বন্ধে আরও অনেক কথা বলিয়াছেন।

মান্দ্রাজ মঠে অবস্থানকাল মহারাজের একদিন কিছু ফল খাইবার ইচ্ছা হইল। তখন উক্ত মঠের ভাণ্ডারে কোন ফল নাই দেখিয়া রামকৃষ্ণানন্দ চিন্তিত ও ব্যস্ত হইলেন। এই রকম সময়ে একজন মান্দ্রাজী ভক্ত আপেল আঙ্গুর ও কলা প্রভৃতি নানাবিধ ফল ঠাকুরকে নিবেদন করিতে আনিয়াছিল। রামকৃষ্ণানন্দ তাহাকে দেখিতে পাইয়া উক্ত ফলাদির অর্দ্ধাংশ ঠাকুরের নিকট পাঠাইয়া বাকি অর্দ্ধাংশ মহারাজকে দিতে বলিলেন। তিনি ভক্তটীকে ইংরাজীতে বলিলেন, "To offer these fruits to the Maharaj is as good as offering them to Sri Ramakrishna অর্থাৎ মহারাজকে এই ফল দেওয়াতে শ্রীরামকৃষ্ণকে নিবেদন করার সমান।" ভক্তটীর মনে যদি কিছু ইতস্ততঃ বা সংশয় থাকে তাহা দূর করিবার জন্য তিনি স্পষ্টভাবে তাঁহাকে বলিলেন যে, "ঠাকুর মহারাজের মুখে খান।" তাঁহার এই কথা কোন স্তোকবাক্য নয়, সত্য সত্যই রামকৃষ্ণানন্দ ইহা দৃঢ়ভাবেই বিশ্বাস করিতেন। অহরহ সেইভাবেই ঠাকুরের প্রকৃত মানসপুত্র জ্ঞানেই মহারাজের প্রতি তাঁহার গভীর শ্রদ্ধা ও ভক্তি প্রকাশ্যভাবে

প্রকাশ করিতে তিনি কখন বিন্দুমাত্র দ্বিধা বা সংকোচ করেন নাই। তাই তিনি অনেক সময়ে তাঁহার ব্যবহারে পিতা-পুত্রের কোন পার্থক্য রাখিতেন না। এই নিমিত্ত মহারাজের প্রতি ঠাকুরের মত সম্মান দেখাইতে তিনি সকলকে উৎসাহিত করিতেন।

একদিন কোন মান্দ্রাজী ভক্ত মহারাজের নিকট ফুল পাঠাইয়াছিল। নূতন সেবক উক্ত ফুলগুলি মহারাজের ঘরে সাজাইয়া দিতেছিল। মহারাজ তাঁহাকে জিজ্ঞাসা করিলেন, "কিছু ফুল ঠাকুরকে দিয়েছিস ত?" উত্তরে সেবক বলিল "না"। মহারাজ অমনি তাহাকে বলিলেন, "যা, এখুনিই অর্দ্ধেক ফুল ঠাকুরকে দিয়ে আয়।" সেবকটী ইতস্ততঃ করিতেছিল—তাহার মনের ভাব এই যে এখানে প্রত্যক্ষ ভগবান বিদ্যমান ওখানে মাত্র ছবি। তৎক্ষণাৎ মহারাজ তাহার অন্তরের ভাব বুঝিতে পারিয়া বলিয়া উঠিলেন, "তুই কি মনে করেছিস ঠাকুর কেবল ছবি? জানিস ঐখানে ঠাকুর প্রত্যক্ষ রয়েছেন।" পরে মহারাজ তাহাকে জিজ্ঞাসা করিলেন, "তুই কি কখন বাহ্যিক পূজা করেছিস্?" সেবক বলিল, "না, ওতে আমার তেমন বিশ্বাস নেই।" মহারাজ গম্ভীরভাবে তাহাকে বলিলেন, "আমি বলছি ঠাকুর ঐ ছবিতে প্রত্যক্ষ রয়েছেন, কেমন পূজো করবি?" সেবক তদুত্তরে বলিল, "আপনি যখন বলছেন করব।" অনন্তর কিছুদিন অতীত হইলে আদেশ পালনের ফলে সেবকের হৃদয়ে মহারাজের কথার সত্যতা উপলব্ধি হইল।

মান্দ্রাজ হইতে সেতুবন্ধ রামেশ্বর দর্শনে গমন করেন। তথায় প্রায় এক সপ্তাহকাল রামনাদের রাজাসাহেবের বাংলাতে তিনি অবস্থান করেন। যখনই তিনি তথায় কোন দেবদেবীর মূর্ত্তি দর্শন

করিতে যাইতেন তখনই তাহার মন একেবারে ভাবসমুদ্রে নিমগ্ন হইয়া পড়িত। কখন কখন তাঁহার ভাবসমাধি হইত। শ্রীরামেশ্বর দর্শন করিয়া তিনি পরম আনন্দরসে বিহ্বল হইলেন। তথা হইতে মহারাজ সদলবলে মাদুরায় শ্রীমীনাক্ষি দেবীর সুবৃহৎ মন্দির দেখিতে গমন করিলেন। মন্দিরাভ্যন্তরে প্রবেশ করিয়া তিনি দেবীকে দর্শন করিতে গেলেন। বিগ্রহের সম্মুখে দাঁড়াইয়া দেখিতে দেখিতে কোন্ এক অতীন্দ্রিয় ভাবরাজ্যে গিয়া তিনি "মা" "মা" বলিতে বলিতে বাহ্য সংজ্ঞা হারাইয়া গভীর সমাধিমগ্ন হইলেন। রামকৃষ্ণানন্দ অবিলম্বে তাঁহাকে ধরিয়া ফেলিলেন। তাঁহার আশঙ্কা হইয়াছিল পাছে মহারাজ ভাবে পড়িয়া যান। উপস্থিত সাধু ব্রহ্মচারী ও ভক্তমণ্ডলী এবং মন্দিরের অনেক লোকে তাঁহার এই অপূর্ব্ব দিব্যভাব দেখিয়া অনিমেষ লোচনে তাঁহাকে দর্শন করিতে লাগিলেন। প্রায় একঘণ্টা পরে তাঁহার সমাধি ভঙ্গ হইল। পরে তিনি প্রকাশ করিয়াছিলেন মন্দিরে দাঁড়াইয়া তিনি জ্যোতির্ম্ময়ী দেবীর মূর্ত্তির দর্শন পাইয়াছিলেন। মাদুরা হইতে মান্দ্রাজে মহারাজ পুনরায় ফিরিয়া আসিলেন।

দর্শনার্থী লোক বা ভক্তাদির সহিত মহারাজ কখন কথাবার্ত্তা বলিতেছেন, কখন কাহারও কাহারও সহিত রঙ্গরসিকতা হাসিতামাসা করিতেছেন, কখন নানা বিষয়ের উপদেশ দিতেছেন কিন্তু লক্ষ্য করিলে দেখা যাইত যে বক্তা যন্ত্রবৎ বলিয়া যাইতেছেন মাত্র কিন্তু তাঁহার মন ঐসব প্রসঙ্গে নাই—কোন ভাবরাজ্যে চলিয়া গিয়াছে। প্রায় কথা বলিতে বলিতে তিনি অন্যমনস্ক হইয়া যাইতেন। বাহিরে দেখিলে সহজে বুঝা যাইত না তিনি কি অমৃতের আস্বাদে বিভোর হইয়া আছেন।

মান্দ্রাজের বিশিষ্ট ভক্তদের মধ্যে অনেকেই ব্রাহ্মণ, কয়েকজন মাত্র শূদ্রজাতীয় ছিলেন। মান্দ্রাজী ব্রাহ্মণেরা সদাচারের বিশেষ পক্ষপাতী এবং শূদ্রদের সহিত সামাজিক আচার ব্যবহারে তাহারা বিশেষ কোন সম্পর্ক রাখিত না। শূদ্রজাতির প্রতি তাহারা বিদ্বেষভাবই সচরাচর পোষণ করিয়া থাকে। একদিন একজন বিশিষ্ট শূদ্রজাতীয় ভক্ত মহারাজ ও মঠের সকল সাধু ব্রহ্মচারীদিগকে তাহার গৃহে ভিক্ষা লইবার জন্য আমন্ত্রণ করে। ইতিপূর্ব্বে রামকৃষ্ণানন্দও কোন শূদ্র-গৃহে ভিক্ষা গ্রহণ করেন নাই। মহারাজ কোন প্রকার দ্বিধা না করিয়া তাহার আমন্ত্রণ স্বীকার করিলেন। ভক্ত যে জাতি বা শ্রেণীর হউক,—সে যে ঠাকুরের প্রতি ভক্তিমান এবং তাহার আন্তরিক আগ্রহ জানিয়া তিনি সম্মতি দিয়াছিলেন। ঠাকুর বলিতেন ভক্তের জাতি নাই। এই ভাবেই প্রণোদিত হইয়া তিনি তাহার প্রার্থনা পূর্ণ করিয়াছিলেন। বিশেষভাবে মহারাজ ছিলেন আত্মারাম, সামাজিক রীতি নীতি আচার অনাচারের বহু উর্দ্ধে অবস্থান করিতেন—তাঁহার নিকট জাতিবর্ণ হিন্দু মুসলমান বা খৃষ্টান এই সব ভেদদৃষ্টি কিছু ছিল না। সমস্ত জীবজগতকে তিনি এক অখণ্ড ব্রহ্মস্বরূপ দেখিতেন। মহারাজের সম্মতি থাকায় রামকৃষ্ণানন্দেরও কোন আপত্তি থাকিল না। ভক্তটী একজন সম্পন্ন গৃহস্থ। মহারাজ ও মঠের সাধু ব্রহ্মচারীরা তাহার গৃহে উপস্থিত হইলে তিনি তাঁহাদের যথোচিত সম্বর্দ্ধনা করিলেন। এই উপলক্ষে তিনি মান্দ্রাজ সহরের অনেক বিশিষ্ট ভদ্রলোকদিগকে নিমন্ত্রণ করিয়াছিলেন। তাঁহার নিমন্ত্রিত ব্যক্তিদের মধ্যে কেহ ব্রাহ্মসমাজভুক্ত আবার কেহ কেহ খৃষ্টান সম্প্রদায়ের অন্তর্গত ছিল। সকলেই এক পংক্তিতে আহার করিতে বসিলেন

এবং ভক্তটীর কন্যা ও অন্যান্য মহিলারাও পরিবেশন করিতে লাগিলেন। আহার শেষ হইলে যেমনি মহারাজ আসন ত্যাগ করিলেন অমনি রামকৃষ্ণানন্দ তাঁহার পরিত্যক্ত পাত্র হইতে কিঞ্চিৎ অন্ন প্রসাদ গ্রহণ করিয়া মস্তক ও হৃদয়ে স্পর্শপূর্ব্বক জিহ্বাগ্রে দিয়াছিলেন। সাধু ব্রহ্মচারীরাও তাঁহার অনুসরণ করিয়াছিলেন। সকলের সঙ্গে প্রীতিপূর্ব্বক ব্যবহার করিয়া ভক্তগৃহ হইতে মহারাজ সদলবলে মঠে প্রত্যাগত হইলেন। জাতিবর্ণনির্ব্বিশেষে ভক্তদের লইয়া কিরূপ উদার দৃষ্টিতে আচার ব্যবহারের প্রয়োজন এবং বাস্তবক্ষেত্রে কেমন ভাবে তাহাদিগকে প্রীতির বন্ধনে আবদ্ধ করিতে হয় ইহারও উজ্জ্বল আদর্শ মহারাজ সকলের নয়নসমক্ষে উপস্থিত করিলেন।

তিনি যখন যেখানে যাইতেন তাঁহার সহিত গঙ্গাজল, জগন্নাথের মহাপ্রসাদ ( নির্ম্মাল্য ) থাকিত। তিনি প্রত্যহ তাহা গ্রহণ করিতেন। তিনি বলিতেন গঙ্গাবারি, ব্রহ্মবারি অভীষ্টদায়িনী ইষ্টদর্শনের সহায়ক। তিনি মঠে আসিয়া ঠাকুরের নাম করিতে করিতে উহা গ্রহণ ও স্পর্শ করিলেন এবং মঠের সাধু ব্রহ্মচারীদিগকেও উহা গ্রহণ করিতে বলিলেন।

মাদুরা হইতে মাদ্রাজে ফিরিয়া আসিলেন। এদিকে ১৯০৯ খৃষ্টাব্দের প্রারম্ভে বাঙ্গালোরে নূতন জমির উপরে আশ্রম নির্ম্মাণকার্য্য শেষ হওয়ায় উহা মহারাজদ্বারা প্রতিষ্ঠা করা হইবে ইহা পূর্ব্বেই স্থির ছিল। তজ্জন্য মহারাজ বাঙ্গালোরে যাত্রা করিলেন। তথায় রেলষ্টেশনে তাঁহার সাদর সম্বর্দ্ধনা হইয়াছিল। আশ্রম প্রতিষ্ঠার দিন মহারাজের সভাপতিত্বে একটী বৃহতী সভার অধিবেশন হয়। সভায় তিনি ইংরাজীতে দুই চারিটী সময়োপযোগী সারগর্ভ কথা বলিয়া

আশ্রমের দ্বার উদ্ঘাটন করিলেন। বাঙ্গালোরে তাঁহাকে দর্শন করিয়া সকলে মুগ্ধ হইল এবং তাঁহার সংস্পর্শে আসিয়া ও উপদেশ শুনিয়া কৃতার্থ বোধ করিল। বাঙ্গালোর হইতে মান্দ্রাজে ফিরিয়া তিনি শিবকাঞ্চী ও বিষ্ণুকাঞ্চী দর্শন করিলেন।

এই দক্ষিণদেশে রামনাম সঙ্কীর্ত্তন শুনিয়া মহারাজ মুগ্ধ হন। বাংলাদেশেও যাহাতে ইহা প্রবর্ত্তিত হয় তিনি তদ্বিষয়ে বিশেষ আগ্রহ প্রকাশ করিলেন। এক সময়ে স্বামিজী বাংলার ঘরে ঘরে ত্যাগ ভক্তি ও জ্ঞানের আদর্শ মূর্ত্তি শ্রীশ্রীমহাবীরের পূজা প্রচলিত করিতে চাহিয়াছিলেন। এই সূত্রে রামনাম সঙ্কীর্ত্তনের সহিত শ্রীমহাবীরের পূজা প্রচলন করিবার ইচ্ছা মহারাজের মনে উদিত হইল। তিনি উহা সংগ্রহ করিয়া অম্বিকানন্দকে সুরসংযোগ করিতে বলিলেন।

প্রকৃত সুর তান লয়ে ইহাকে সংযুক্ত করাইয়া এবং ইহাতে স্তব, প্রার্থনা প্রভৃতি সঙ্কলিত ও সন্নিবেশিত করিয়া সর্ব্বপ্রথমে ৺পুরীধামে সাধুব্রহ্মচারীদিগের দ্বারা গীত হইল। যাহারা তাহা শুনিয়াছিলেন তাঁহারা মন্ত্রমুগ্ধ হইয়া রহিলেন। পরে বেলুড়মঠে সাধুদের কণ্ঠে এই রামনাম সঙ্কীর্ত্তন শুনিয়া সহস্র সহস্র নরনারী ইহা শিখিবার জন্য ব্যাকুল হইল। ইহা পুস্তিকাকারে প্রকাশিত হইয়া বিনামূল্যে বিতরিত হইতে লাগিল। সেই পুস্তিকার ভূমিকায় মহারাজ লিখিয়াছিলেন, "পূজ্যপাদ শ্রীমৎ স্বামী বিবেকানন্দজীর বড় সাধ ছিল, বঙ্গে ব্রহ্মচর্য্য-মূর্ত্তি শ্রীশ্রীমহাবীরের উপাসনা প্রবর্ত্তিত হয়। সেইজন্য আমরা মঠে এই নামসঙ্কীর্ত্তনের পূর্ব্বে শ্রীশ্রীমহাবীরের আরাধনার নিয়ম করিয়াছি। অনুরোধ, অপর সকলেও ইহার অনুবর্ত্তন করেন। অখণ্ড ব্রহ্মচর্য্য পালনপূর্ব্বক ভগবৎ-প্রীতির

